নাই। আমরা ভাষান্তরিত করিয়া ক্রমে ক্রমে ঐ লিপিগুলির সারমর্ম্ম প্রদান করিতেছি। *

সমাধিবেদীর শীর্ষপ্রস্তরের উত্তরগাত্রে মুসলমান-ধর্ম্মের সেই চিরপ্রসিদ্ধ সার মত উৎকীর্ণ আছে :—"ঈশ্বর এক এবং অদ্বিতীয় ; মহম্মদ তাঁহার রসুল (ধর্ম্মোপদেশক) বা প্রতিনিধি।" ঐ অর্দ্ধগোলাকৃতি প্রস্তরের উপরিভাগে প্রথম দুই লাইনে আছে :—"হে ভগবান্! আমাকে সয়তানের প্রলোভন হইতে রক্ষা কর ; আমি তোমার দয়ার্দ্র, করুণাময় নামে আরম্ভ করিতেছি।" ইহারই নিম্নে উপরিভাগের অধিকাংশ স্থান ১০৪ টি চতুষ্কোণক্ষেত্র দ্বারা পূর্ণ। উহার প্রথম ৫টি চতুষ্কোণের মধ্যে আছে :—"ঈশ্বর, একমাত্র অদ্বিতীয় ঈশ্বর, যিনি"—ইহারই উপর অবশিষ্ট ৯৯টি চতুষ্কোণের মধ্যে ভগবানের গুণানুকীর্ত্তন করিবার উদ্দেশ্যে এক একটি বিশেষণ শব্দ লিখিত রহিয়াছে। উহার সবগুলি এখানে অনূদিত করিবার প্রয়োজন নাই ; কতকগুলি দৃষ্টান্ত দিতেছি :—"রাজা, রাজরাজেশ্বর, সত্য, নিত্য, অনন্ত, অমূল্য, অতুল্য, আদি, অন্ত, প্রকাশিত, জাগ্রত, গুপ্ত, লুপ্ত, রক্ষক, শাসক, পালক, স্রষ্টা, নির্ম্মাতা, শ্রোতা, দর্শক, সর্ব্বব্যাপক, জ্ঞানী, ন্যায়বান্, বিচারক, বিবেচক, দয়ালু, ক্ষমাশীল, পথের আলো, পথিকের সঙ্গী প্রভৃতি। এই ৯৯টি বিশেষণের নিম্নে লেখা আছে :—"ঈশ্বরের তুলনা নাই ; তিনি দ্রষ্টা ও শ্রোতা ; তিনি (সকলের) তুষ্টিসম্পাদন করেন ; তিনি সর্ব্বপ্রধান প্রভু, শ্রেষ্ঠ সহায়ক।" অর্দ্ধগোলাকৃতি পাথরের দক্ষিণের দিকে আরবীয় ভাষায় আছে :—"প্রধান পুরুষ, খাঁ জাহান আলির এই সমাধি স্বর্গীয় কাননের অংশবিশেষ। ভগবান্ তাঁহার প্রতি কৃপালু হউন। ৮৬৩ হিজরীর ২৬শে জেলহজ্জ তারিখ।"

শীর্ষপ্রস্তরের নিম্নবর্ত্তী প্রস্তরের তাকের উপরিভাগে চারিধার ঘুরাইয়া লেখা আছে :—

* মহামতি ওয়েষ্টল্যাণ্ড স্বকৃত রিপোর্টে কতকগুলি লিপির মূল ও ইংরাজী অনুবাদ দিয়াছেন। Westland's Report p. 22, Antiquities of Bagerhat by Babu G. D. Basak J. S. B. Vol 36, (1867-8) Mr, D. H. E- Sunder's Antiquities of Bagerhat.

"লুব্ধ লিপ্সা মমতায় ভুলি' ভগবান্,
সংসারচিন্তায় তুমি রয়েছ মগন ;
সময় আসিবে যবে একথা ভাবিবে
মৃত্যু সন্নিহিত হ'লে এ চিন্তা জাগিবে ;
আছয়ে নরক, তাহা ত্বরায় জানিবে,
নরক দর্শনে শেষে কষ্ট উপজিবে ;
তোমার কাজেতে হ'বে তোমার বিচার
তাহাতে সন্দেহ নাই কিছু মাত্র আর।"

এই প্রস্তরপীঠের পূর্ব্বপার্শ্বে নিম্নলিখিত উপাসনা লিপিগত আছে :—

"হে জাগ্রত ভগবান্! তুমি অনন্ত, তুমি পাপীর আর্ত্তনাদে কর্ণপাত করিয়া থাক ; তুমি গৌরবময়, পবিত্র ; তুমি রাজরাজেশ্বর, তুমি ক্ষমাশীল, তুমি চৈতন্যস্বরূপ ; তুমি স্রষ্টা, তুমি স্বর্গমর্ত্ত্যের গঠনকর্ত্তা ; আমাকে নরক হইতে নিস্তার কর।"

এই প্রস্তরপীঠের পশ্চিমপার্শ্বে আছে :—

"হে অবিশ্বাসিগণ! তোমরা যাঁহাকে পূজা করিবে, আমি তাঁহাকে পূজা করিব না ; আমি যাহাকে পূজা করিব, তোমরা তাঁহাকে পূজা করিবে না ; তোমরা যাহাকে পূজা কর, আমি তাঁহার পূজা করি না ; আমি যাহার পূজা করি, তোমরা তাহার পূজা কর না ; তোমাদের ধর্ম্ম তোমাদের আছে এবং আমার ধর্ম্ম আমার আছে।"

এই প্রস্তরপীঠের দক্ষিণপার্শ্বের মধ্যস্থলে একটী চতুষ্কোণ এবং তন্মধ্যে একটি বৃত্ত অঙ্কিত আছে। চতুষ্কোণের চারিকোণে আরবীয় ভাষায় আছে :—

কে মরিল - - - জনৈক প্রবাসী ;
তিনি মরিলেন——( ধর্ম্মের জন্য ) আত্মোৎসর্গ করিয়া।

বৃত্তটির মধ্যেও আরবীয় ভাষায় লিখিত আছে :—

"যিনি ঈশ্বরের দাসানুদাস, যিনি বৃদ্ধ, দুর্ব্বল ও কৃপাভিখারী, যিনি ঈশ্বরের প্রতিনিধির ( মহম্মদের ) বংশধরগণের আত্মীয়, যিনি সুধীবর্গের প্রকৃত বন্ধু এবং অবিশ্বাসীর শত্রু, যিনি মুসলমানের সহায় এবং ইস্‌লাম ধর্ম্মের পৃষ্ঠপোষক, তিনি দেহত্যাগ করিয়াছেন। তাঁহার নাম আলঘ খাঁ জাহান। ( ভগবান তাহার প্রতি

কৃপাযুক্ত হউন )। তিনি ঊর্দ্ধতন ( স্বর্গ ) লোকের আশায় ৮৬৩ হিজরীর ২৬শে জেলহজ্জ বুধবারে এ জগৎ ত্যাগ করিয়াছেন এবং ২৭শে জেলহজ্জ তাঁহাকে সমাহিত করা হয়।”

ইংরাজীগণনানুসারে খাঁ জাহানের মৃত্যুতারিখ ১৪৫৯ খৃষ্টাব্দের ২৩শে অক্টোবর হইবে। খাঁ জাহান যে অত্যন্ত অধিক বয়সে জরাজীর্ণ দুর্ব্বল দেহে প্রাণত্যাগ করিয়াছিলেন, তাহা তাঁহার এই প্রাণস্পর্শী স্বরচিত মর্ম্মগাথা হইতে বেশ বুঝিতে পারা যায়। তিনি নিজের লিপি নিজেই লিখিয়া গিয়াছিলেন, তারিখটি মাত্র অন্যলোকে পরে বসাইয়া দিয়াছিল। সমস্ত প্রস্তুত না থাকিলে একদিনের মধ্যে প্রস্তরনির্ম্মিত সমাধিমঞ্চ নির্ম্মাণ করা যায় না।

দুইটি পাথরের স্তরের উপর একখানি শীর্ষপ্রস্তর দিয়া খাঁ জাহানের সমাধি নির্ম্মিত হয়। উহার উপরিস্থ পাথরের স্তরের উপরিভাগে বা পার্শ্বদেশে যে সমস্ত লিপি আছে, আমরা তাহার কথা বলিয়াছি। নিম্নবর্ত্তী প্রস্তরপীঠেও এরূপ অনেক লিপি আছে। উহার অনেকগুলি একরূপ অস্পষ্ট বলিয়া এখনও পঠোদ্ধার হয় নাই। সাণ্ডার্স সাহেব সেগুলিকে কোরাণ হইতে উদ্ধৃত পবিত্র ধর্ম্মগাথা বলিয়া অনুমান করিয়াছেন। কিন্তু এই নিম্নস্থ পাদপীঠেই দক্ষিণদিকে কয়েকটি সুন্দর তত্ত্ববাণী আছে। উহার কতক আরবীয়, কতক পারসীক ভাষায় লিখিত। আমরা কবিতায় উহার যথাযথ অনুবাদ প্রদান করিলাম :—

“জগতে ক্রন্দন ল’য়ে খুলি’ এজীবন,
কত বা যাতনা কষ্ট করে আক্রমণ!
পরীক্ষার নাহি পার জীবন ভরিয়া
( কিন্তু ) সব শেষ করে শেষে মরণ আসিয়া।
মৃত্যুই নিশ্চিত, ভাই, মৃত্যুই নিশ্চয়,—
জীবন-উদ্যানে তীক্ষ্ণ কণ্টকের ন্যায়,
মরণ নিশ্চয়, ভাই, মরণ নিশ্চয়।
জীবনের হেন অরি নাহি কেহ আর,
অন্য শত্রু হ’তে এর প্রভেদ বিস্তর,
দুষ্ট সয়তান আছে অরাতি তোমার
ট’লাতে বিশ্বাস তব চেষ্টা সদা তার ;

সকল সমাজে দেখি এই রীতি আছে—
দুর্ব্বল লভয়ে ক্ষমা সবলের কাছে ;
ক্ষমা নাই—দয়া নাই—মৃত্যু দুর্নিবার,
মরণ নিশ্চিত. ভাই, আছয়ে সবার।”

জীবন্মুক্ত পুরুষের মত দীর্ঘ জীবন যাপন করিয়া ভক্ত সাধু যে উদাসপ্রাণে দেহত্যাগ করিয়াছিলেন, তাঁহার সমাধি-বেদীর নানা লিপিতে সেই উদাস ভাবের অভিব্যক্তি রহিয়াছে। তাঁহার কীর্ত্তির সহিত তাহার এই মৃত্যুনীতির মিলন করিয়া বহু দর্শক তাহার সমাধি গাত্র হইতে উপদেশ সংগ্রহ করিতে পারেন।

খাঁ জাহানের সমাধিমন্দির হইতে পশ্চিমের দরজা দিয়া বাহির হইলেই পীর আলি মহম্মদ তাহেরের সমাধি। ইনি খাঁ জাহানের উজীর বা প্রধান মন্ত্রী ছিলেন। পীরালি ব্রাহ্মণের ইতিবৃত্তে ইঁহার বিবরণ দেওয়া হইয়াছে। মহম্মদ তাহের এখানে মারা যান নাই ; এখানে মাত্র তাহার একটি শূন্যগর্ভ সমাধিবেদী গাথা রহিয়াছে। খাঁ জাহানের সমাধির মত উহার উপরে কয়েকটি লিপি আছে ; আর আছে :—“এই স্থান স্বর্গীয় কাননের অংশবিশেষ এবং ইহা এক বিশেষ বন্ধুর সমাধি, তাহার নাম মহম্মদ তাহের, তারিখ ৮৬৩ জেলহজ্জ।” বন্ধুর স্মৃতিচিহ্ন রাখা কর্ত্তব্য, এই বুদ্ধিতে খাঁ জাহান মৃত্যুর অব্যবহিত পূর্ব্বে সেই একই জেলহজ্জ মাসে মহম্মদ তাহেরের জন্য এই স্মৃতিস্তম্ভ গঠিত করিয়া রাখিয়া যান। সমাধির উপরিভাগটি প্রায় খাঁ জাহানের সমাধির ন্যায়, তবে ইহার ভিতরে কিছু নাই, একটি সিঁড়ি দিয়া তন্মধ্যে অবতরণ করা যায়।

পীর আলির সমাধি পার হইলেই মধ্যবর্ত্তী বেষ্টনপ্রাচীর শেষ হইল। তাহার বাহিরে একটি প্রকাণ্ড এক-গুম্বজ ইষ্টকগৃহ আছে ; উহাকে বাবুর্চিখানা বা রন্ধনশালা বলা হয়। খাঁ জাহান শেষ জীবনে যখন সমাধিমন্দিরে বাস করিতেন, তখন তিনি প্রত্যহ অসংখ্য দীন দুঃখী বন্ধুবান্ধবকে ভোজন করাইতেন। উহাদের জন্য অন্ন ব্যঞ্জনাদি বহুসংখ্যক বাবুর্চি এই গৃহের মধ্যে প্রস্তুত করিত। ইহা এখনও ভাল অবস্থায় দণ্ডায়মান রহিয়াছে। ইহার বাহিরের মাপ ৪০´ × ৪০´ ; ভিতরের মাপ ২৬´ × ২৬´ ফুট, ভিত্তি ৭ ফুট। গৃহটির পশ্চিমে কোন দরজা নাই ; উত্তরে দক্ষিণে একটি করিয়া দরজা আছে এবং পূর্ব্বদিকে আছে তিনটি, উহার মধ্যে পার্শ্ববর্ত্তী দুইটির প্রত্যেকের বিস্তার ৩´-৬″ ইঞ্চি এবং মধ্যবর্ত্তী বড় দরজাটির

বিস্তার ৬´ ফুট ; উত্তর দক্ষিণের দরজার প্রত্যেকের বিস্তার ৪´-১০´´ ইঞ্চি। গুম্বজের উচ্চতা প্রায় ৩৬´ ফুট।

বাবুর্চিখানা হইতে দক্ষিণ পশ্চিম দিকে ঠাকুরদীঘির উত্তর পশ্চিম কোণে একটি মস্‌জিদ আছে, উহাকে জেন্দাপীরের মস্‌জিদ বলে। এই জেন্দাপীর খাঁ জাহানের একজন প্রিয় অনুচর এবং বিখ্যাত বুজরুক ছিলেন। খাঁ জাহান নিজে যেমন অদ্ভুত ক্ষমতাসম্পন্ন ছিলেন, তেমনি অন্য কোন ফকিরকে সেইরূপ বুজরুকীতে পারদর্শী দেখিলে, তাহাকে আনিয়াও নিজের দলভুক্ত করিয়া লইতেন। প্রবাদ আছে, তিনি চাঁদ খাঁ, বাঘ খাঁ নামক অলৌকিক শক্তিসম্পন্ন দুই ভ্রাতাকে ফরিদপুর হইতে আনাইয়া খালিফাতাবাদের নিকটবর্ত্তী ধোপাখালি গ্রামে বসতি করাইয়া ছিলেন। জেন্দাপীরও এইরূপ একজন প্রিয় সদস্য। জেন্দাপীর তাঁহার নাম নহে, ইহা একটি উপাধি মাত্র। এই ফকিরের প্রকৃত নাম কি ছিল, জানিবার উপায় নাই। শ্রীহট্টে শাহ জালালের সঙ্গী শিষ্যগণের মধ্যেও এক জেন্দাপীর ছিলেন, দেখিতে পাই ; শ্রীহট্টে জিন্দা বাজার ইহারই নামে স্থাপিত। খাঁ জাহানের জেন্দাপীর সম্বন্ধে অনেক অলৌকিক গল্প আছে ; তন্মধ্যে একটি এখানে দেওয়া যাইতেছে। কথিত হয়, জেন্দাপীর এমনই ধর্ম্মনিষ্ঠ ছিলেন যে প্রতিরাত্রিতে নমাজের পর তিনি ঈশ্বরানুগ্রহে সহস্র সুবর্ণমুদ্রা পাইতেন এবং প্রত্যহ প্রাতে গাত্রোত্থান করিয়া তিনি এই সমস্ত অর্থ পুণ্যকর্ম্মে ব্যয়িত করিতেন ; সঞ্চয়ার্থ কিছুই রাখিতেন না। একদিন তাঁহার স্ত্রী ঐ অর্থ হইতে কিছু সঞ্চয় করিয়াছিলেন তাহার পর হইতে সেরূপ ঈশ্বরদত্ত অর্থপ্রাপ্তি বন্ধ হইয়া গেল। তাহার কয়েকদিন পরেই পীর সাহেব একখানি কোরাণ হাতে লইয়া, উহা পাঠ করিতে করিতে কবরে প্রবেশ করেন, আর উঠেন নাই। জনশ্রুতি এইরূপ যে, অদ্যাবধিও তিনি সেই কবরমধ্যে কোরাণ পাঠে নিরত আছেন ; নিষ্ঠাবান মুসলমানগণ সে পাঠধ্বনি শুনিতে পান।

যে সকল কীর্ত্তিচিহ্নের সংক্ষিপ্ত পরিচয় এখানে দেওয়া গেল, তাহা ব্যতীত আর শত শত চিহ্ন সমস্ত খালিফাতাবাদে যেখানে সেখানে পড়িয়া আছে। সে সকলেরও প্রকৃত ঐতিহাসিক অনুসন্ধান হয় নাই। যেখানে এক্ষণে বাগেরহাট সহর, এখানে খাঞ্জালীর বাগান ছিল ; উত্তরকালে সেই বাগানে যে হাট বসিয়াছিল তাহাই বাগেরহাট নামে অভিহিত হয়। বাগেরহাট নামের উৎপত্তি সম্বন্ধে আরও

অনেক অনুমান আছে। যথাস্থানে তাহা বিবৃত হইবে। পূর্ব্ব পশ্চিমে ৫ মাইল এর উত্তর দক্ষিণে প্রায় ৪ মাইল. এই বিস্তৃত স্থান লইয়া প্রাচীন খালিফাতাবাদ সহর হইয়াছিল; সহরকে হাবেলী কস্‌বাও বলিত। খালিফাতাবাদ বহু বিস্তৃত পরগণা ছিল। খালিফাতাবাদ সহর এক্ষণে বাগেরহাট, দশানি, কৃষ্ণনগর, বাসাবাটী, কাড়াপাড়া, রণবিজয়পুর, কাঁটাল, কাঁটালতলা, বাদামতলা, সুন্দরের ঘোনা, বারাকপুর, মগরা প্রভৃতি বহুসংখ্যক গ্রামে বিভক্ত হইয়াছে।

খাঁ জাহান প্রথম জীবনে যেরূপ এক প্রকার স্বাধীনভাবেই রাজত্ব করিয়াছিলেন, শেষভাগে বোধ হয় তাহা ছিল না। তখন সম্ভবতঃ বঙ্গেশ্বর মামুদ শাহের সহিত তিনি সন্ধিসূত্রে আবদ্ধ হইয়াছিলেন, বঙ্গীয় সুলতানের প্রতিনিধি-স্বরূপ তিনি রাজ্যস্থাপন করিয়া তাহার নাম রাখিয়াছিলেন, খালিফাতাবাদ অর্থাৎ খালিফা বা প্রতিনিধির সংস্থাপিত নবোত্থিত রাজ্য। খাঁ জাহান প্রকাশ্য-ভাবে স্বাধীন হইয়া যে রাজ্যশাসন করেন নাই, তাহার কয়েকটি প্রমাণ আছে। প্রথমতঃ তিনি নিজ নামে কোন মুদ্রা অঙ্কিত করেন নাই। দ্বিতীয়তঃ ঢাকায় একটি মসজিদের দ্বারদেশে যে খাঁ জাহানের নামাঙ্কিত লিপি পাওয়া গিয়াছিল, তাহাতে তিনি এবং খালিফাতাবাদের খাঁ জাহান অভিন্ন ব্যক্তি বলিয়া স্থির হইয়াছে। সে লিপির মর্ম্মার্থ এই যে, উক্ত মস্‌জিদ মামুদ শাহের রাজত্বকালে খাঁ জাহান নামধেয় এক খাঁ কর্ত্তৃক নির্ম্মিত হইয়াছিল।* উহাতে যে তারিখ আছে, তাহা ১৪৫৯ খৃষ্টাব্দের ১৩ জুন বলিয়া স্থিরীকৃত হইয়াছে। এখানে দেখা যাইতেছে খাঁ জাহান বঙ্গেশ্বর মামুদ শাহের নামোল্লেখ করিয়াছেন, সুতরাং তিনি তাঁহার বিরুদ্ধাচারী ছিলেন বলিয়া মনে হয় না। তৃতীয়তঃ নাসির উদ্দীন মহম্মদ শাহের ৪৫৮ হিজরী বা ১৪৫৪ খৃষ্টাব্দে অঙ্কিত একটি মুদ্রায় প্রথম আমরা মধুমতীর কূলবর্ত্তী মামুদাবাদের উল্লেখ পাই। সুতরাং মামুদশাহই উক্ত মামুদাবাদ প্রতিষ্ঠিত করেন, ইহা অনুমিত হইতে পারে।† সুতরাং এতদঞ্চলে মামুদশাহের রাজ্য ছিল। চতুর্থতঃ মামুদশাহের পর তৎপুত্র বার্ব্বাক শাহ বঙ্গেশ্বর হন। সুন্দর বনের মধ্যে, বরিশালের অন্তর্গত পটুয়াখালি সব ডিভিসনে মসজিদবাড়ী নামক স্থানে একটী

* H. Blochmann. Notes on Arabic and Persian Inscriptions J. A. S. B. Part I pp. 107-8.

† Indian Museum Catalogue Vol. II p. 164; Jessore Gazetteer p. 25,

প্রাচীন ইষ্টকনির্ম্মিত মস্‌জিদ আছে। উহাতে যে একখানি পারস্যলিপি ছিল, তাহা এক্ষণে এসিয়াটিক সোসাইটিতে রক্ষিত হইয়াছে। ঐ লিপির মর্ম্ম এই "ঈশ্বরের প্রতিনিধি বলিয়াছেন, যিনি একটি মস্‌জিদ নির্ম্মাণ করিবেন ঈশ্বর তাঁহার জন্য ৭০টি রাজপ্রাসাদ নির্ম্মাণ করিয়া দিবেন। এই মস্‌জিদ সুলতান মামুদশাহের পুত্র, ধর্ম্ম ও রাজ্যের স্তম্ভস্বরূপ আবুল মুজঃফর বার্ব্বাক শাহের রাজত্বকালে, ৪৭০ হিজরীতে (১৪৬৫ খৃষ্টাব্দ), মুয়াজ্জম উজিল খাঁ দ্বারা নির্ম্মিত হয়।" ‡ সুতরাং খালিফাতাবাদের পূর্ব্বাঞ্চলও যে বার্ব্বাকশাহের শাসনাধীন ছিল, তাহাতে সন্দেহ নাই। খাঁ জাহানের মৃত্যুর পর, খালিফাতাবাদ রাজ্য খাঁ জাহানের কোন সুযোগ্য অনুচরের হস্তে শাসনার্থ প্রদত্ত হইয়াছিল। তাঁহার অনুচরবর্গের মধ্যে অনেকে বহুদিন পর্য্যন্ত জীবিত থাকিয়া তাঁহার প্রতিপত্তি অক্ষুণ্ণ রাখিয়াছিলেন। এখন পর্য্যন্ত ফকিরেরা বংশানুক্রমে খাঁ জাহানের সমাধি-গৃহের তত্ত্বাবধান করিতেছেন এবং তজ্জন্য যথেষ্ট পরিমাণ ভূমিবৃত্তি ভোগদখল করিতেছেন।

## অষ্টম পরিচ্ছেদ—হুসেন শাহ

বঙ্গেশ্বর মামুদ শাহের মৃত্যুর পর (১৪৬০) তৎপুত্র বার্ব্বাক শাহ কয়েক বৎসর রাজত্ব করেন। তিনিই প্রথম আবিসিনীয় বা হাব্‌সী দাস ও খোজাদিগকে রাজকার্য্যে নিযুক্ত করেন। হাবসীদিগের দ্বারা একদল উৎকৃষ্ট অশ্বারোহী ও পদাতিক সৈন্য গঠিত হইয়াছিল। ইহারা নগররক্ষী ও শরীররক্ষী রূপে প্রবল পরাক্রান্ত হইয়াছিল। সুযোগ পাইয়া দলে দলে হাব্‌সীগণ গৌড়ে প্রবেশ করিতে লাগিল এবং নগরে বিষম অশান্তির সৃষ্টি হইল। * বার্ব্বাকের বংশধরেরা

‡ J. A. S B. (1860) Vol. IV. 406.

Beveridge's History of Bakarganj p 39.

* Through caprice of fortune these low foot soldiers for a considerable time played an important part in the state "Ain-i-Akbari. Jarrett, Vol. II p. 149. "ফেরিয়া ডি সোসা"র ইতিহাসে এ যুগের জ্বলন্ত বিবরণ প্রদত্ত হইয়াছে। গৌড়ের ইতিহাস, ১০০ পৃঃ।

১৪৮৭ খৃষ্টাব্দ পর্য্যন্ত 'কোন প্রকারে শাসনকার্য্য সম্পন্ন করিয়াছিলেন বটে, কিন্তু আর পারিলেন না। হাব্সী খোজাগণ অন্দরে প্রবেশ লাভ করিয়া স্বেচ্ছামত প্রভুহত্যা করত যাহাকে ইচ্ছা রাজতক্তে বসাইতে লাগিল। ইহাদের অত্যাচারে অনবরত গুপ্তহত্যা চলিল। অবশেষে তাহারা রাজবংশ নিপাত করিয়া আপনাদের একজনকে রাজসিংহাসনে বসাইল; তখন দেশময় এক ভীষণ অরাজকতা উপস্থিত হইল। ১৪৯৩ খ্রীষ্টাব্দে হুসেন শাহ এই অরাজকতা হইতে দেশের উদ্ধার সাধন করেন।

হুসেন শাহের ত্রিংশবর্ষব্যাপী রাজত্বকাল বঙ্গেতিহাসের একটি স্মরণীয় যুগ। দেশে শান্তি, প্রজার সমৃদ্ধিবৃদ্ধি এবং সাহিত্য ও ধর্ম্মের উন্নতি—ইহাই এ যুগের প্রকৃতি। দুঃখ কষ্টের মধ্যে কোন সুখশান্তিময় যুগের প্রসঙ্গ উত্থাপিত হইলে, যশোর-খুল্‌নার লোকে সাধারণতঃ বলিয়া থাকে, "সে হুসেন শাহের আমল আর নাই।" মরুভূমির মধ্যে ওয়েসিসের মত পাঠানযুগে হুসেন শাহের রাজত্ব। শ্রীচৈতন্যের জন্ম ও ধর্ম্মপ্রচারে এই যুগে বঙ্গ পবিত্র হইয়াছিল। আর সে পবিত্র ধর্ম্মের উৎসাহদাতা হইয়া হুসেন শাহ বিখ্যাত হইয়া রহিয়াছেন। তাই জনৈক বৈষ্ণব কবি গাহিয়াছেন :—

"শ্রীযুক্ত হসন, জগতভূষণ, সেহ এ রস জান।
পঞ্চ গৌড়েশ্বর, ভোগপুরন্দর, ভণে যশোরাজ খান॥"

এই হুসেন শাহ কে? তিনি পূর্ব্বোক্ত মামুদ শাহের বংশধর নহেন, তাহা জানি। হাব্সীবংশীয় মুজঃফর শাহ যখন গৌড়ের রাজা, তখন হুসেন রাজ-সরকারে উজীর ছিলেন। মুজঃফরের ঘোর অত্যাচারের বিরুদ্ধে যে ষড়্‌যন্ত্র হয়, হুসেন ছিলেন তাহার নেতা। কিন্তু সহজে মুজঃফর দমিত হন নাই। চারিমাসকাল অজস্র রণরঙ্গ ও নরহত্যা চলিয়াছিল, তৎপরে তিনি পরাজিত ও নিহত হইলে সকলে মিলিয়া হুসেনকে রাজা করিল; * তখন তাঁহার নাম হইল, সুলতান আলাউদ্দীন হুসেন শাহ। এই সর্ব্বজনপ্রিয় তীক্ষ্ণবুদ্ধি রণকুশল উজীর

* "During the period of his vizarat he used to treat the people with affability. The nobles looked upon him as their friend, patron and sympathiser; when Mujaffar was slain, people selected syed Sheriff Maki to be their king." Riazu-s-Salatin.

কে? তাঁহার প্রথম জীবনের ইতিহাস অন্ধকারে সমাচ্ছন্ন। আমরা সেই অন্ধকারের মধ্যে দুই একটী আলোকপাত করিতে পারি; এবং তাহারই ফলে দেখা যাইবে, গৌড়েশ্বর হুসেনের সহিত যশোহর-খুলনার ইতিহাসের কিছু সম্বন্ধ আছে।

রিয়াজ-উস্‌-সালাতিন হইতে আমরা জানিতে পারি হুসেন শাহ তুর্কিস্থানের অন্তর্গত তরমুজ সহরে জন্মগ্রহণ করেন। তাঁহার পিতার নাম সৈয়দ আস্‌রাফল হুসেনী। * তিনি মুসলমান ধর্ম্মপ্রবর্ত্তক মহম্মদের বংশীয় এবং হুসেনী শাখার অন্তর্গত। আস্‌রাফল বা তাঁহার কোন পূর্ব্বপুরুষ মক্কানগরের সরিফ বা নগরপাল ছিলেন, এজন্য হুসেন শাহকে সরিফ-ই-মেকি (মক্কী) বলিত। ঘটনাক্রমে আলাউদ্দীন ও তাঁহার ভ্রাতা ইউসফ্‌ পিতার সহিত বঙ্গদেশে আসেন। প্রবাদ আছে, যখন তাঁহারা বঙ্গে আসেন, তখন তাঁহাদের অবস্থা বড় শোচনীয় ছিল এবং হুসেনের বয়সও খুব কম। কেহ বড়লোক হইলে, তাহার শৈশব-জীবনের অনেক অদ্ভুত কাহিনী শুনা যায়। হুসেন অতি সামান্য অবস্থা হইতে এত বড়লোক হইয়াছিলেন যে, তাঁহার শৈশবের কথা শেষে একপ্রকার লুপ্ত হইয়া পড়িয়াছিল। সম্ভবতঃ বঙ্গে আসিবার পর কোন আকস্মিক বিপদে হুসেনের পিতার মৃত্যু হয় এবং বালকেরা নিঃসহায় অবস্থায় বিভিন্ন স্থানে আশ্রয় লয়। জনশ্রুতি আছে, হুসেন এক ব্রাহ্মণের বাড়ীতে রাখালী করিতেন। † এই ব্রাহ্মণের কি নাম ছিল, তাহা আমরা জানিতে পারি নাই। তবে তাহার পুত্রের নাম শান্তিধর, হুসেন শাহ বঙ্গেশ্বর হইলে শান্তিধর তাহার নিকট রাম খাঁ উপাধি পান। তাই শান্তিধর সাধারণত রামচন্দ্র খাঁ নামে পরিচিত। তিনি শেষে হুসেনের কৃপায় ধনশালী হইয়া যশোহর জেলার অন্তর্গত বেণাপোলের সন্নিকটে কাগজপুকুরিয়ায় রাজার মত বাটী নির্ম্মাণ করিয়া প্রবল জমিদারের মত বাস করিতেন। বেণাপোল রেলওয়ের ষ্টেশনের অনতিদূরে রামচন্দ্রে খাঁর বাটীর বিস্তীর্ণ ভগ্নাবশেষ বর্ত্তমান রহিয়াছে। আমরা পরে তাঁহার কথা বলিব।

* গৌড়ের কদম রসুল মসজিদে ৯৩৭ হিজরী বা ১৫৩০ খৃষ্টাব্দের যে লিপি পাওয়া গিয়াছে, তাহাতে হুসেনের পিতার নাম আছে। J. A. S. B. (1872) p. 338.

† কেহ কেহ এই ব্রাহ্মণের নাম চাঁদ ঠাকুর ও তাহার বাড়ী মুর্শিদাবাদের অন্তর্গত চাঁদপাড়ায় ছিল বলিয়া গল্প শুনিয়াছেন। গৌড়ের ইতিহাস, দ্বিতীয় খণ্ড ১২২ পৃঃ।

এদেশে কতকগুলি মামুলী গল্প আছে। হঠাৎ যদি কেহ নীচ অবস্থা হইতে বড়লোক হন, তবে তাঁহার শৈশবকালে দেখা যায়, তিনি কোথায়ও নিদ্রিত হইলে সর্পে আসিয়া তাঁহার মস্তকের উপর ফণা বিস্তার করিয়া ছায়া দান করে। বাহ্মনী রাজ্যের প্রতিষ্ঠাতা হোসেন গঙ্গু হইতে আরম্ভ করিয়া কত শত শত ক্ষুদ্র ও বৃহৎ নৃপতিদিগের বাল্যেতিহাসে এই চিরাগত গল্প একই ভাবে আরোপিত হইয়াছে। হুসেনের আশ্রয়দাতা একদা দেখিলেন, তাঁহার গো-রাখাল প্রান্তরে এক বৃক্ষতলে নিদ্রিত রহিয়াছে, তাহার মস্তকের উপরে দুইটি সর্পে ফণা বিস্তার করিয়া ছায়া করিয়া রহিয়াছে ; তদবধি তিনি বুঝিলেন বালকের ভবিষ্যৎ সমুজ্জ্বল, এজন্য তিনি নিরাশ্রয় বালককে স্নেহের চক্ষে দেখিতেন। হুসেন উত্তর কালে সে স্নেহের মূল্য কড়া-গণ্ডায় শোধ করিয়াছিলেন। হুসেন উক্ত ব্রাহ্মণের আশ্রয়ে থাকিতে থাকিতেই সম্ভবতঃ খাঁ জাহান আলি তাঁহার উচ্চবংশের পরিচয় অবগত হন এবং তাঁহাকে খালিফাতাবাদে লইয়া যান।

পূর্ব্বেই বলিয়াছি, খাঁ জাহানের সময়ে অনেক উচ্চবংশীয় সৈয়দ প্রভৃতি মুসলমানগণ তাঁহার সহিত বঙ্গে আসেন। উহাদের কতক প্রথমতঃ পয়োগ্রামে বাস করেন ; খাঁ জাহান খালিফাতাবাদে গেলে কেহ কেহ তাঁহার সঙ্গে তথায় গিয়াছিলেন। উহাদের মধ্যে কয়েক ঘর খুলনা জেলার আলাইপুরের সন্নিকটে চাঁদপুরে বাস করেন। তাঁহারা কেহ কেহ খাঁ জাহানের শাসনাধীনে, কেহ বা গৌড়ের রাজসরকারে বিচারকের কার্য্য করিতেন। এজন্য তাঁহাদিগের "কাজি" উপাধি হইয়াছিল। এক্ষণে এই বংশীয়েরা "আলাইপুরের কাজি" বলিয়া খ্যাত। খাঁ জাহানের শেষ জীবনে বা তাঁহার মৃত্যুর পর ইহারা গৌড়ে গিয়া প্রতিপত্তির সহিত কাজির কাজ করিতেন। চাঁদপুরের কাজিগণ বিদ্যাচর্চ্চার জন্য সমধিক বিখ্যাত ছিলেন। অধ্যাপকের টোলের মত তাঁহাদের বাড়ীতে বহু ছাত্র থাকিয়া শিক্ষালাভ করিত। খাঁ জাহান হুসেনের শিক্ষাবিধানের জন্য তাঁহাকে চাঁদপুরে কাজিদিগের বাড়ীতে রাখিয়া দেন। অল্পদিন মধ্যেই হুসেন বিদ্যাশিক্ষায় বিশেষ উন্নতি লাভ করেন। তাঁহার সুন্দর মূর্ত্তি, তীক্ষ্ণবুদ্ধি এবং অবশেষে তাঁহার উচ্চবংশীয়তার পরিচয় পাইয়া কাজিদিগের মধ্যে একজন তাঁহার সহিত কন্যার বিবাহ দেন। *

* The cazy of Chandpore, having been informed of his illustrious descent, gave him his daughter." Stewart's History of Bengal p. 126.

চাঁদপুরের অবস্থান লইয়া অনেক তর্ক আছে। ব্লকমান সাহেব অনেক অনুসন্ধানের পর স্থির করিয়াছেন যে, খুল্‌নার পূর্ব্বদিকে ভৈরবতীরে আলাই-পুরের সন্নিকটেই চাঁদপুর অবস্থিত। আল্লাউদ্দীন হুসেনের নামানুসারে আলাই-পুরের নাম হইয়াছে। * প্রাচীন ম্যাপে আলাইপুরের নাম থাকুক বা না থাকুক, তৎসন্নিকটে চাঁদপুর বা চাঁদের বাজারের নাম আছে। আলাইপুর হইতে এক-মাইল পূর্ব্বদিকে গেলেই চাঁদের বাজার, উহার অপর পারে অর্থাৎ ভৈরবের উত্তরপারে চাঁদপুর নামক গ্রাম। উহার একাংশে এখনও "কাজিডাঙ্গা" নামক স্থান আছে। সেখানে ২।১টি পুকুর এবং ভগ্ন মস্‌জিদাদির ইষ্টকস্তূপ আছে, কিন্তু এক্ষণে তথায় কোন মুসলমানের বাস নাই। ঐস্থানে এক্ষণে কয়েক ঘর মুচি বাস করিতেছে। কাজিডাঙ্গা এক্ষণে ঘাটভোগের চট্টোপাধ্যায় মহাশয়গণের সম্পত্তির অন্তর্ভুক্ত। কাজিডাঙ্গার প্রাচীনত্ব সম্বন্ধে চাঁদপুরের মুসলমানগণের মধ্যে অনেক প্রবাদ প্রচলিত আছে। কাজিডাঙ্গায় কয়েক ঘর মাত্র লোকের বাস ছিল; উহার উত্তর ও পশ্চিমদিকে বিল এবং অন্য দুইদিকে গড়খাই ছিল। এখনও তাহার সুস্পষ্ট পরিচয় পাওয়া যায়। গড়ের বাহির হইতে একটি প্রশস্ত রাস্তা প্রান্তর ও গ্রাম পার হইয়া, ভৈরবের কূল পর্য্যন্ত বিস্তৃত ছিল। যদিও ঐ রাস্তার অনেক স্থান নিকটবর্ত্তী লোকে আত্মসাৎ করিয়াছে, তবুও একটু যত্ন করিয়া দেখিলে সোজা প্রশস্ত রাস্তাটি বাহির করা যায়। এত প্রশস্ত পথ সাধারণ কোন গ্রামে নাই। প্রবাদ আছে, হুসেন শাহ গৌড়েশ্বর হইবার পরেও অনেকবার চাঁদপুর আসিয়াছিলেন, তখন তাঁহার রাজতরণী আসিয়া উক্ত রাস্তার মাথায় ভৈরবের ঘাটে লাগিত; তাম্রকূট-সেবননিরত গল্পরসিক বৃদ্ধ অঙ্গুলি-সঙ্কেতে সেস্থান প্রদর্শন করিয়া থাকে। কিন্তু গল্প বলিয়াই ইহা উড়াইয়া দেওয়া চলে না। সাধারণ লোকের মধ্যে বহু পুরুষ ধরিয়া যে গল্প চলিয়া আসিতেছে, তাহার

* J. A. S. B. (1873) p. 228 note.

"Professor Blochmann is inclined to identify the Chandpore in question near Alaipur or Alauddin's town on the Bhairab east of Khulna in the Jessore District, as the place where the Hossain Dynasty of Bengal indep-endent kings had its adopted home."

**Riazu-s-Salatin** edited by **A. Salam** p. 48 note.

অতিরঞ্জনের অন্তরালে কিছু সত্য কথা নিহিত থাকে। এই গল্পের সহিত অন্যান্য ঘটনার সামঞ্জস্য সাধিত হইলে, একটা সজীব তথ্য স্বচ্ছন্দে ঐতিহাসিক উপাদান-রূপে গৃহীত হইতে পারে।

কাজিডাঙ্গায় এক্ষণে কাজিদিগের বসতি নাই বটে, কিন্তু তথাকার কাজিগণ খুলনা সহর বা তন্নিকটবর্ত্তী স্থানে বাস করিতেছেন এবং এখনও তাঁহারা এতদঞ্চলে সর্ব্বাপেক্ষা সম্মানিত বংশ বলিয়া বিশেষিত হইয়া থাকেন। হুসেন শাহের সহিত সম্বন্ধসূত্র তাঁহাদের গৌরব বর্দ্ধিত করিয়াছিল। হুসেন শাহ, তাঁহার ভ্রাতা ইয়ুসফ, পুত্রদ্বয় নসরৎশাহ ও মামুদশাহ এই চারিজনের নামে যশোহর-খুলনার প্রধান চারিটি পরগণার নাম হইয়াছে। খালিফাতাবাদ অঞ্চলে যে হুসেন শাহের সম্বন্ধ ছিল, তাহার আরও প্রমাণ আছে। খাঁ জাহানের সহরে হুসেন শাহের প্রকাণ্ড মস্জিদ ও দীঘি আছে। বর্ত্তমান বাগেরহাট সহর হইতে পশ্চিমমুখে দুই মাইল গেলে ডানদিকে যে সুন্দর দশগুম্বজ মস্জিদ আছে, উহাই হুসেন শাহের মস্জিদ। উহার ভিতরের মাপ ৬৩´×২০´ ফুট; প্রতি গুম্বজের তলদেশের মাপ ১২´×১২´ ফুট; এক এক সারিতে ৫টি করিয়া গুম্বজ। প্রাচীরের ভিত্তি ৮´—৩´´ ইঞ্চি। মস্জিদের সন্নিকটে প্রকাণ্ড দীঘি। স্থাপত্য বিষয়ে এই মস্জিদ খাঁ জাহানের অন্য কোন মস্জিদ অপেক্ষা ভিন্ন নহে; একই উপাদানে একই প্রকার স্থপতির হাতে গড়া। সম্ভবতঃ ইহা খাঁ জাহানের মৃত্যুর প্রাক্কালে বা অব্যবহিত পরে নির্ম্মিত হইয়াছিল। হুসেন শাহ গৌড়েশ্বর হইলে তাঁহার প্রভুত্ব প্রথমে তাঁহার এই পূর্ব্ব পরিচিত প্রদেশেই প্রতিষ্ঠিত হইয়াছিল, কারণ দেখা গিয়াছে, তাঁহার প্রথম মুদ্রা ফতেহাবাদ বা ফরিদপুরের টাঁকশালেই মুদ্রিত হয়। * হুসেনের রাজত্বকালে তাঁহার জীবদ্দশাতেই তাঁহার জ্যেষ্ঠ পুত্র নসরৎশাহ খালিফাতাবাদের টাঁকশাল হইতে স্বীয় নামে মুদ্রাঙ্কিত করিয়াছিলেন। কেহ বলেন নসরৎশাহ পিতার জীবদ্দশায় বিদ্রোহী হইয়া কিছুকাল খালিফাতাবাদে বাস করেন, তখনই স্বনামে মুদ্রাঙ্কিত করিয়া লইয়াছিলেন। কিন্তু তাহা বিশ্বাস হয় না; সম্ভবতঃ বৃদ্ধ বয়সে হুসেন শাহ পুত্রকে পূর্ব্বাঞ্চল শাসন করিবার এবং

---

* "Hussein first obtained power in the adjacent district of Faridpur or Fathahabad, where his first coin was struck in 899 A. H." Riaz-us-Salatin p. 129 (note).

নিজ নামে মুদ্রাঙ্কনের ভার দিয়াছিলেন। বঙ্গীয় স্বাধীন সুলতানগণের রাজত্বকালে বঙ্গদেশে যে একুশটি স্থানে টাঁকশাল ছিল বলিয়া জানা যায়, * খালিফাতাবাদ তাহার অন্যতম। খালিফাতাবাদের তিন প্রকার রৌপ্যমুদ্রা পাওয়া গিয়াছে। উহার দুইটি নসরৎ শাহের নামাঙ্কিত এবং তৃতীয়টি তাঁহার কনিষ্ঠ ভ্রাতা ও পরবর্ত্তী সুলতান, আবুল মুজঃফর মামুদশাহের (তৃতীয় মামুদশাহ) নামাঙ্কিত। প্রথম দুইটির তারিখ ৯২২ হিজরী বা ১৫১৬-৭ খৃষ্টাব্দ এবং তৃতীয়টির তারিখ ৯৪২ হিজরী বা ১৫৩৫-৬খৃষ্টাব্দ। প্রথমটির ওজন ১৫৪ গ্রেণ এবং আকার এক ইঞ্চি অপেক্ষা কিছু কম অর্থাৎ $\frac{9}{10}$ ইঞ্চি ব্যাস বিশিষ্ট ; দ্বিতীয়টির ওজন ১৬০$\frac{1}{2}$ গ্রেণ ও ব্যাস ১ ইঞ্চির কিছু অধিক ; তৃতীয়টির ওজন ১৬৮ গ্রেণ এবং ব্যাস ১ ইঞ্চির কিছু কম। এই তিন প্রকার মুদ্রাই কলিকাতার যাদুঘরে রক্ষিত হইয়াছে। †

প্রথম ও দ্বিতীয় প্রকার মুদ্রায় পারস্যভাষায় যাহা লিখিত আছে, তাহার বঙ্গানুবাদ এই :—

প্রথম পৃষ্ঠ—"রাজা, রাজতনয়, পৃথিবীর মধ্যে বিশ্বাসবান্ এবং ধর্ম্মভীরু আবুল, মুজঃফর,"—

অপর পৃষ্ঠ—"নসরৎ শাহ, রাজা, হোসেনীবংশীয় রাজা হুসেন শাহের পুত্র। জগদীশ্বর তাঁহাকে এবং তাঁহার রাজ্য রক্ষা করুন। খালিফাতাবাদ, ৯২২।"

তৃতীয় প্রকার মুদ্রায়ও ঐরূপ আছে। প্রথম পৃষ্ঠ—"রাজা, রাজতনয়, পৃথিবীর মধ্যে বিশ্বাসবান্ ও ধর্ম্মভক্ত আবুল মুজঃফর মামুদ, খালিফাতাবাদ, ৯৪২"—

* স্বাধীন সুলতানগণের রাজত্বকালে বঙ্গের নিম্নলিখিত ২১টি স্থানে টাঁকশাল ছিল :—লক্ষ্ণৌতি (গৌড়), ফিরোজাবাদ (পাণ্ডুয়া), সাতগাঁও (সপ্তগ্রাম), সোণার গাঁও, মুয়াজ্জামাবাদ (সম্ভবতঃ ময়মনসিংহ), সহরিনো (গঙ্গারতীরে), গিয়াসপুর (গৌড়ের সন্নিকটে), ফতাহাবাদ (ফরিদপুর), হুসেনাবাদ, খালিফাতাবাদ (বাগের হাট), মুজঃফরাবাদ (পাণ্ডুয়ার সন্নিকটে), চট্টগ্রাম, মহম্মদাবাদ (২টি), আরাকাণ, তাণ্ডা, রোটাসপুর, জিন্নতাবাদ (গৌড়), নসরতাবাদ, বারবকাবাদ, চালিস্তান (কামরূপের সন্নিকটে)। ইহার মধ্যে সুলতান হুসেন শাহই ১৭টি টাকশালে মুদ্রা প্রস্তুত করিয়াছিলেন। যশোহর খুলনায় নানাস্থানে এখনও যথেষ্ট সংখ্যক হুসেনশাহী মুদ্রা পাওয়া যায়।

† Catalogue of the coins in the Indian Museum, Calcutta" by H. Nelson Wright, Vol II. pp 135-40.

অপর পৃষ্ঠ—"শাহ রাজা, সুলতান হুসেন শাহের পুত্র, জগদীশ্বর তাঁহাকে, তাঁহার রাজ্য ও রাজত্ব রক্ষা করুন।"

এই মুদ্রা হইতে জানা যায় যে খালিফাতাবাদ অঞ্চলের সহিত হুসেন ও তদ্বংশীয়দিগের কিছু ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল। আবার মাতুলালয়ের মত ঘনিষ্ঠ সম্পর্ক কাহারও সহিত হয় না। নসরৎ শাহ পিতার মৃত্যুর পূর্ব্বে কেন সমস্ত দেশ ছাড়িয়া এ প্রদেশে আসিয়া থাকিতেন, তাহাও ইহা হইতে অনুমান করা যায়। স্থানীয় লোকে চাঁদপুরের সন্নিকটবর্ত্তী আলাইপুর, খোজাডাঙ্গা সামন্তসোণা, কাজিদিয়া, গোসেনপুর, ইউসফপুর প্রভৃতি গ্রামের সহিত হুসেনের সম্বন্ধ স্থাপন করিয়া থাকে। * তাঁহার সৈন্যেরা যেখানে শিবিরবদ্ধ ছিল, তাহাই কাজিদিয়া; কাজিদিয়া শব্দের ঐরূপ অর্থও আছে। † হুসেনের কোন আত্মীয়ের বাড়ী ছিল বলিয়া একটি গ্রামের হোসেনপুর নাম হয়।

পূর্ব্বোক্ত সমস্ত কথাগুলি একত্র পর্য্যালোচনা করিলে হুসেন শাহের সহিত চাঁদপুরের ইতিহাস বিজড়িত রহিয়াছে, তাহাতে সন্দেহ থাকে না। চাঁদপুর হইতে হুসেন পরে গৌড়ের রাজসরকারে প্রবেশ করিয়াছিলেন। কিন্তু তিনি হঠাৎ যে উজীর হইয়া বসিয়াছিলেন তাহা নহে। তাঁহার সম্বন্ধে আর একটি গল্প প্রচলিত আছে। মুর্শিদাবাদ জেলায় জঙ্গী সব্‌ ডিভিসনের মধ্যে 'এক আনা চাঁদপাড়া' নামে একটি গ্রাম আছে। এইস্থানে সুবুদ্ধি রায় নামক একজন সমৃদ্ধ জমীদার বাস করিতেন। কথিত আছে, নবাব সরকারে প্রবেশ লাভের পূর্ব্বে হুসেন এই সুবুদ্ধিরায়ের বাড়ীতে কর্ম্মচারী ছিলেন। একদা সুবুদ্ধি একটি দীঘি খনন করিতেছিলেন, উহার তত্ত্বাবধানকর্ম্মে তিনি যুবক হুসেনকে নিযুক্ত করেন এবং পরে কোন দোষ পাইয়া তাহাকে চাবুক মারিয়াছিলেন। ‡ হুসেন গৌড়েশ্বর হওয়ার পরে, পূর্ব্ব প্রভু সুবুদ্ধি রায়কে চাঁদপাড়া গ্রাম দান করিয়াছিলেন; মুসলমানের দান

* সামন্তসোণায় ৪০ বিঘা জমিতে হুসেনের এক গড় ছিল। বর্ত্তমান মুন্সী খয়রাতুল্যা সর্দ্দারের প্রপিতামহ সমস্ সর্দ্দার ঐ গড়ে বাস করিতেন, শুনা যায়।

† সহিদ-ই-কারবোলা" পুস্তক দ্রষ্টব্য।

‡ "পূর্ব্বে যবে সুবুদ্ধি রায় ছিলা গৌড় অধিকারী
সৈয়দ হুসেন খাঁ করে তাহার চাকরী।

লইতে সুবুদ্ধি রায় অস্বীকৃত হইলে, হুসেনই উহার এক আনা মাত্র কর ধার্য্য করিয়া দেন। তদবধি ঐ গ্রামের নাম হইয়াছে, এক আনা চাঁদপাড়া। হুসেন তাঁহার পৃষ্ঠদেশে চাবুকের কথা গুপ্ত রাখিয়াছিলেন। তিনি রাজা হইলে কোন সময়ে তাঁহার স্ত্রী তাহা দেখিতে পান। তখন স্ত্রীর প্ররোচনায় হুসেন সুবুদ্ধি রায়কে জাতিচ্যুত করিয়াছিলেন। হুসেন চাঁদপুরে কাজির কন্যা বিবাহ করেন এবং পরে চাঁদপাড়ায় সুবুদ্ধিরায়ের চাকরী করেন। কেহ কেহ ইহা হইতে চাঁদপুর ও চাঁদপাড়া অভিন্ন গ্রাম বলিয়া স্থির করিয়াছেন; এজন্য কাজির কন্যার নিকট চাবুকের ব্যাপারটা অনেকদিন পরে জানিতে পারা একটা অস্বাভাবিক ঘটনা হইয়াছে।* বাস্তবিক চাঁদপুর ও চাঁদপাড়া এক গ্রাম নহে। চাঁদপুর খুলনা জেলায় এবং চাঁদপাড়া মুর্শিদাবাদ জেলায় অবস্থিত। হয়ত চাঁদপাড়া গ্রামে চাঁদপুরের কাজিদিগের কোন পরিচয়সূত্রে, হুসেন তথায় যাইতে পারেন। তথা হইতে তিনি গৌড়ে উপস্থিত হন। সৈয়দ বংশীয়দিগের রাজত্বকালেই তিনি রাজসরকারে প্রবেশ করেন। ভাগ্য ও প্রতিভার পথ সর্ব্বত্রই উন্মুক্ত থাকে। তাই গোপালননিরত নগণ্য বালক স্বীয় প্রতিভাবলে একদিন গৌড়ের রাজতক্তে উপবিষ্ট হইয়া বিশাল-বিস্তীর্ণ রাজ্য রামরাজ্যের মত শাসন করিয়াছিলেন। সে রাজ্য শুধু বঙ্গে সীমাবদ্ধ ছিল না, উহা বেহার, উড়িষ্যা, আসাম ও আরাকাণ পর্য্যন্ত বিস্তৃত হইয়াছিল— সর্ব্বত্রই প্রজারা তাঁহার দুর্দ্ধর্ষ পরাক্রম, উদার শাসনপ্রণালী এবং উচ্চ হৃদয়ের পরিচয় পাইত। এই বিখ্যাত নরপতির বাল্যলীলা-ভূমিরূপে খুলনার কিছু গৌরব করিবার আছে। উহাই আমরা এখানে আলোচনা করিয়াছি, নতুবা তাঁহার রাজত্বের বিস্তৃতবিবরণী প্রদান করা এখানে সম্পূর্ণ অপ্রাসঙ্গিক।

দীঘি খোদাইতে তারে মনসীব কৈল,
ছিদ্র পাঞা রায় তারে চাবুক মারিল।" শ্রীচৈতন্য-চরিতামৃত, মধ্যলীলা।

সুবুদ্ধি রায় গৌড়াধিপ ছিলেন না: "গৌড় অধিকারী" পাঠ বোধ হয় ঠিক নহে। রায়সাহেব দীনেশচন্দ্র সেন মহাশয়ের নিকট যে ২০৩ বৎসরের অধিককালের প্রাচীন পুঁথি আছে, তাহাতে গৌড় শব্দ নাই। "বঙ্গভাষা ও সাহিত্য" ৩৮৬ পৃঃ।

## দশম পরিচ্ছেদ—রূপসনাতন।

ভারতবর্ষের অন্যান্য প্রদেশের মত বঙ্গেরও একটা বিশেষত্ব আছে। মহারাষ্ট্রের বিশেষত্ব শিবাজী, রাজপুতনার বিশেষত্ব বীরত্ব পঞ্জাবের শিখনীতি, অযোধ্যাদি প্রদেশের রামকথা, বিহারের জৈনবৌদ্ধ-বিহার আর বঙ্গের বিশেষত্ব চৈতন্যধর্ম্ম। জগতে যাহা কেহ কখনও শুনায় নাই, বঙ্গদেশ চৈতন্যের মুখে ভগবানের সেই নামের মহিমা শুনাইয়া, বঙ্গদেশের চৈতন্য-সম্পাদন করিয়াছে। অস্ত্রেশস্ত্রে নহে, শাস্ত্রতর্কে নহে, বঙ্গ শুধু অশ্রুপাতে নামানুকীর্ত্তনে আত্মপ্রতিষ্ঠা করিয়াছে। প্রেম বঙ্গে রূপ পরিগ্রহ করিয়া চৈতন্য-মূর্ত্তিতে আবির্ভূত হইয়াছিল। আর সে রূপের মহিমায় শিক্ষা দীক্ষা, শাস্ত্র ইতিহাস, তান্ত্রিক বামাচার, মায়াবাদীর শুষ্কতর্ক ভাসাইয়া লইয়া গিয়াছিল। তাহার ফলে দীনা বঙ্গভাষা সুরতরঙ্গিণীর তরঙ্গ-ভঙ্গের মত প্রবলতা ও পবিত্রতা পাইয়া ধন্য হইয়াছিল ; আর বাঙ্গালীর জাতীয়তা এক নবপ্রকৃতি পরিগ্রহ করিয়া ভারত-প্রাঙ্গণে নৃত্য করিতেছিল।

কোন নদীর স্থানবিশেষে জলোচ্ছ্বাস হইলে, তাহার নাম বান ; আর পার্ব্বত্য জলোচ্ছ্বাস যখন নদীর দু'কূল ছাপাইয়া দেশ ভাসাইয়া চলিয়া যায়, তখন তাহার নাম বন্যা। স্থানবিশেষে প্রচলিত অবস্থার বিপক্ষে মুষ্টিমেয় লোকের যে উত্থান তাহার নাম বিদ্রোহ ; আর সমস্ত দেশ ভরিয়া প্রতিষ্ঠিত অবস্থার বিরুদ্ধে অগণিত জনসংঘের যে আন্দোলন, তাহার নাম বিপ্লব। বানের মত বিদ্রোহ স্থানিক ও সাময়িক ; বন্যার মত বিপ্লব দেশব্যাপী ও দীর্ঘস্থায়ী হয়। বিদ্রোহের মূল কৃত্রিম কিন্তু বিপ্লবের কারণ স্বাভাবিক হইয়া থাকে। পাঠানযুগে বঙ্গের নানাস্থানে হিন্দু-মুসলমানে যে বিবাদ, তাহা বিদ্রোহের সংজ্ঞাভুক্ত ; আর হুসেন শাহের আমলের সুবর্ণযুগে শ্রীচৈতন্য কর্ত্তৃক যে দেশময় ধর্ম্মান্দোলন হইয়াছিল, তাহা বিপ্লব। ফরাসী বিপ্লবে সমস্ত ইয়ুরোপের গতিমতি ফিরাইয়া দিয়াছিল, চৈতন্য-বিপ্লবে বঙ্গকে এক নূতন ছাঁচে গড়িয়াছে। কিন্তু চৈতন্য যে বিপ্লবের প্রবর্ত্তক, তাহার পথ বহুদিন হইতে প্রস্তুত হইতেছিল। চৈতন্যের জন্মে নবদ্বীপ পবিত্র হইয়াছে বটে, কিন্তু শত শত চৈতন্যের আবির্ভাবে বঙ্গের প্রতিবিভাগ তখন সে আন্দোলনের পোষকতা করিবার জন্য উদ্‌গ্রীব হইয়াছিল। নগণ্য যশোহর-

খুল্‌নাও তখন সে যজ্ঞের আহুতি দিতে পরাঙ্মুখ হয় নাই। চৈতন্য কেন্দ্রমূর্ত্তি হইলেও, রূপসনাতন লোকনাথ বা হরিদাসের মত তাঁহার ভক্ত পার্ষদগণ যে তাঁহার পার্শ্বদেশ সমুজ্জ্বল করিয়াছিলেন, তাহাতে সন্দেহ নাই। যশোহর-খুল্‌নার রূপসনাতন, লোকনাথ ও হরিদাস স্বীয় স্বীয় জন্মপল্লীর গণ্ডী ছাড়াইয়া বৈষ্ণবধর্ম্মের সুদৃঢ় স্তম্ভরূপে দেশের সম্পত্তি হইয়া রহিয়াছেন। আমরা রূপসনাতনের পুণ্যকথা * এখানে বলিয়া পরে লোকনাথ ও হরিদাসের পবিত্র প্রসঙ্গ তুলিব।

পাঠান-রাজত্বের শেষাংশে চৈতন্যই প্রধান চরিত্র। তাহাকে বাদ দিয়া বঙ্গের ইতিহাসের কথাও চলে না, জেলার ইতিহাসও হয় না। জেলায় জেলায় যে ক্ষুদ্র ক্ষুদ্র চৈতন্যের আবির্ভাব হইয়াছিল, তাহা বাদ দিলে চৈতন্যের প্রভাব নিষ্প্রভ হইয়া পড়ে। রূপসনাতনের অকুণ্ঠিত শাস্ত্রজ্ঞান, লোকনাথের ঐকান্তিক সেবা-নিষ্ঠা ও হরিদাসের অলৌকিক প্রেমোন্মাদ একত্র করিলে চৈতন্যের আভাস পাওয়া যায়। তাই যশোহর-খুল্‌না চৈতন্য ছাড়া নহে।

সুলতান হুসেন শাহ হিন্দু-প্রতিভার বিশেষ সমাদর করিতেন। তিনি বাছিয়া বাছিয়া হিন্দুর মধ্য হইতে তাঁহার উচ্চ কর্ম্মচারী নির্ব্বাচন করিতেন। রাজত্বের প্রথম হইতে তাঁহার প্রধান অমাত্য ছিলেন, দক্ষিণরাঢ়ীয় কায়স্থ-কুলতিলক গোপীনাথ বসু। এই গোপীনাথকে তিনি উপাধি দিয়াছিলেন পুরন্দর খাঁ। পুরন্দর খাঁর পর তাঁহার প্রধান অমাত্য বা উজীর হইয়াছিলেন রূপ ও সনাতন। সনাতন শেষজীবনে বৈষ্ণবতোষণী নামক এক গ্রন্থ রচনা করেন; তাঁহার ভ্রাতুষ্পুত্র শ্রীজীবগোস্বামী তাঁহার অনুমতিক্রমে উহার সংক্ষেপ করিয়াছিলেন। ইহারই নাম "লঘুতোষণী। লঘুতোষণী হইতে রূপসনাতনের বংশপরিচয় পাই। ইহা অপেক্ষা প্রামাণিক বিবরণ আর কিছু হইতে পারে না। উহাই এখানে প্রদত্ত হইতেছে।

কর্ণাট দেশে শ্রীসর্ব্বজ্ঞ জগদ্‌গুরু নামক ভরদ্বাজ-গোত্রীয় এক ব্রাহ্মণ রাজা ছিলেন। তাঁহার পুত্র অনিরুদ্ধদেব। অনিরুদ্ধের দুই পুত্র; উহারা বৈমাত্রেয় ভ্রাতা, জ্যেষ্ঠ রূপেশ্বর, কনিষ্ঠ হরিহর। উদ্ধত হরিহর জ্যেষ্ঠকে তাড়াইয়া দিয়া

* শ্রীসনাতন ও শ্রীরূপগোস্বামীর সংক্ষিপ্ত জীবনবৃত্ত পাঠকগণ মৎ-প্রণীত "সপ্তগোস্বামী" গ্রন্থে পাঠ করিবেন।

নিজে রাজা হন। রূপেশ্বর সপত্নীক পৌরস্ত্যদেশে পলায়ন করেন।* তথায় তাঁহার পদ্মনাভ নামে এক সর্ব্বগুণান্বিত পুত্র হয় (১৩০৮ শক)।

স্ফুরৎ সুরতরঙ্গিণী-তটনিবাসপর্য্যুৎসুকঃ,
ততো দনুজমর্দ্দনক্ষিতিপ-পূজ্যপাদঃ ক্রম
দুবাস নবহট্টকে স কিল পদ্মনাভঃ কৃতী।" লঘুতোষণী।

অর্থাৎ পদ্মনাভ গঙ্গাতটে বাস করিতে সমুৎসুক হইয়া, রাজা দনুজমর্দ্দন কর্ত্তৃক পূজিত হইয়া গঙ্গাতীরে নৈহাটি গ্রামে বসতি করেন। পদ্মনাভের পাঁচ পুত্র জন্মে। তাঁহাদের নাম পুরুষোত্তম, জগন্নাথ, নারায়ণ, মুরারি, মুকুন্দ। সর্ব্বকনিষ্ঠ মুকুন্দের পুত্রের নাম কুমার। তিনি—

"কিঞ্চিদ্ দ্রোহমবাপ্য সৎকুলজনি র্বঙ্গালয়ং সঙ্গতঃ।"

অর্থাৎ বিশেষ কোন বিবাদের জন্য তিনি জন্মস্থান ত্যাগ করিয়া বঙ্গদেশে উঠিয়া যান।

লঘুতোষণীর বর্ণনা হইতে আমরা দেখিতে পাইলাম যে, পদ্মনাভ যখন নৈহাটিতে বাসস্থান নির্দ্দেশ করেন, তখন তিনি দনুজমর্দ্দন নামক এক রাজার দ্বারা পূজিত হইয়াছিলেন। আমরা পূর্ব্বে দেখিয়াছি, মহেন্দ্রদেব যবনকুল নাশ করিয়া ১৪১৪ খৃষ্টাব্দে পাণ্ডুনগরে এক রাজ্য স্থাপন করেন। ১৪১৭ খৃষ্টাব্দে তাঁহার মৃত্যুর পর তৎপুত্র দনুজমর্দ্দনদেব চন্দ্রদ্বীপে গিয়া এক রাজ্যস্থাপন করেন। দনুজমর্দ্দন দেবদ্বিজে ভক্তিপরায়ণ ছিলেন। রূপেশ্বর কর্ণাট ত্যাগ করিয়া বঙ্গে আসিলে সম্ভবতঃ রাজধানীর সন্নিকটে গৌড় বা পাণ্ডুনগরে বাসস্থান নির্দ্দেশ করিয়াছিলেন। তৎসূত্রে দেববংশীয় রাজগণের সহিত তাঁহার পরিচয় হওয়া অসম্ভব নহে। যে বিভ্রাটে দনুজমর্দ্দন পাণ্ডুনগর ত্যাগ করিয়া চন্দ্রদ্বীপে গিয়াছিলেন, তাহারই ফলে পদ্মনাভেরও পাণ্ডুনগর ত্যাগ করিতে হয়। দনুজমর্দ্দনের রাজ্যস্থাপনের পরে তিনি চন্দ্রদ্বীপে গিয়া তৎকর্ত্তৃক সৎকৃত হইয়াছিলেন; এবং তাঁহারই নিকট হইতে ভূমিবৃত্তি পাইয়া গঙ্গাতীরে কাটোয়ার সন্নিকটে নৈহাটীতে বাস করেন। ১৪২০

* পৌরস্ত্য দেশ নামক কোন বিশেষ দেশ আছে বলিয়া জানি না। পৌরস্ত্য বলিতে পূর্ব্বদিক বুঝায়। সুতরাং রূপেশ্বর পূর্ব্ব দিকে আসিয়া ছিলেন, ইহাই বোধ হয়। সম্ভবতঃ রূপেশ্বর এই সময়ে পূর্ব্বোত্তর কোণে বঙ্গেই আসিয়াছিলেন। সেনরাজগণও পূর্ব্বে কর্ণাট হইতে এদেশে আসেন।

খৃষ্টাব্দের নিকটবর্ত্তী কোন সময়ে এই ঘটনা হইতে পারে। গঙ্গাতীরে তাঁহারা দুই পুরুষ বাস করিয়াছিলেন; তাহাতে ৫০ বৎসর কাটিয়া যাইতে পারে। সুতরাং পদ্মনাভের পৌত্র দ্বিজবর কুমারের গঙ্গাবাস ত্যাগের কাল ১৪৬০ খৃষ্টাব্দ আনুমানিক ধরিতে পারি।

"ভক্তিরত্নাকর" নামক প্রসিদ্ধ বৈষ্ণব গ্রন্থে দেখিতে পাই, কুমারদেব অতি শুদ্ধাচারী নিষ্ঠাবান ব্রাহ্মণ ছিলেন। তিনি যজ্ঞাদি ক্রিয়া করিতেন, এবং কদাচারী লোকের স্পর্শে এত ভীত হইতেন যে, সেরূপ কাহাকেও দেখিলে প্রায়শ্চিত্ত না করিয়া অন্নগ্রহণ করিতেন না।* এই সময়ে পীরালির অত্যাচারে পশ্চিম বঙ্গ উৎসন্ন হইতেছিল। যে নবদ্বীপ অঞ্চলে নৈহাটীতে কুমারদেব বাস করিতেন, সেখানে এই অত্যাচার বড় বেশী হইয়াছিল। এজন্য তিনি দনুজমর্দ্দনের নব প্রতিষ্ঠিত চন্দ্রদ্বীপ রাজ্যে আশ্রয় পাইবার প্রত্যাশায় বাক্‌লায় চলিয়া যান।

"যবনের ভয়ে কুমার নৈহাটী ছাড়িলা।
কিছুদিন বঙ্গে চন্দ্রদ্বীপে বাস কৈলা॥"

প্রেমবিলাস, ২৪শ, ২২২ পৃ

চন্দ্রদ্বীপে তখন দনুজমর্দ্দনের বংশধর হিন্দুরাজা প্রবল প্রতাপে রাজত্ব করিতেছিলেন। সে প্রদেশে ঐ জাতীয় অত্যাচার ছিল না। কুমারদেব সেখানে বাসভূমি পাইয়া ভক্তির সাধনায় স্বচ্ছন্দে জীবিকা-নির্ব্বাহ করিতেন। এই স্থানেই তাঁহার ভুবনপাবন পরম ভক্ত পুত্রত্রয় জন্মগ্রহণ করেন। উহাদের নাম অমর, সন্তোষ ও বল্লভ। শ্রীচৈতন্যদেব যখন তাঁহাদিগকে ভক্তির পথে টানিয়া আনিয়াছিলেন, তখন ইহাদের তিনজনেরই নাম পরিবর্ত্তন করিয়া যথাক্রমে শ্রীসনাতন, শ্রীরূপ ও অনুপম এই নূতন নাম রাখিয়াছিলেন। সেই নামেই তাঁহারা পরিচিত।

বল্লভের জন্মের কিছুদিন পরে কুমারদেব অকস্মাৎ নশ্বর দেহ ত্যাগ করেন। তখনও তাঁহার পিতা মুকুন্দদেব গৌড়-রাজসরকারে উচ্চ রাজ কার্য্যে নিযুক্ত ছিলেন। রাজধানীর পার্শ্ববর্ত্তী রামকেলি গ্রামে তাঁহার বাসাবাটী ছিল। পৌত্রদিগকে তিনি রামকেলিতে লইয়া গিয়া উহাদের সুশিক্ষার ব্যবস্থা করেন। মুকুন্দ দেবের মৃত্যুর পর (১৪৮৩ খৃঃ) উহারা ক্রমে ক্রমে রাজসরকারে প্রবেশ করেন।

* মৎ-প্রণীত "সপ্তগোস্বামী," ৬৩ পৃঃ।

হুসেন শাহের রাজত্ব কালে স্বায় স্বীয় প্রতিভা বলে উহাদের দ্রুত পদোন্নতি হইয়াছিল। সনাতন হইলেন "দবীর খাস" ( প্রধান অমাত্য ); শ্রীরূপের কার্য্যোপাধি হইল "সাকর ( বিশ্বস্ত ) মল্লিক", তিনি রাজস্ব বিভাগে সর্ব্বময় কর্ত্তা ছিলেন। বল্লভেরও মল্লিক উপাধি ছিল, তিনি টাকশালের অধ্যক্ষ ছিলেন। রামকেলিতে এখনও তাহাদের নামীয় জলাশয় ও কীর্ত্তিচিহ্ন আছে। এই স্থানে বল্লভের একমাত্র পুত্র শ্রীজীবের জন্ম হয়।

হুসেনের রাজসভায় যখন সনাতন ও রূপ "মহামন্ত্রী" ছিলেন, তখন তাঁহাদের প্রতিপত্তি বা সমৃদ্ধির পার ছিল না। কয়েকটি খণ্ডপ্রদেশই তাহাদিগকে দেওয়া হইয়াছিল, তাহারা কিঞ্চিৎ কর দিয়া সে সব রাজ্য ভোগ করিতেন। উহাদের মধ্যে একটি রাজ্যখণ্ড ছিল ফতেহাবাদের অন্তর্গত ইউসফপুর ও চেঙ্গুটিয়া পরগণা। গৌড় হইতে বাক্‌লা বড় বেশী দূর বলিয়া, তাহারা সেখানে যাতায়াতের প্রায় অর্দ্ধপথে, বর্ত্তমান যশোহর জেলায়, প্রসন্ন-সলিল ভৈরবনদের তীরে এক অপূর্ব্ব পুরী নির্ম্মাণ করিয়া তাহাদের প্রেমময় পবিত্র জীবনের স্মৃতির স্বরূপ নব নির্ব্বাচিত স্থানের নাম দিয়াছিলেন—প্রেমভাগ। *

যশোহর জেলায় চেঙ্গুটিয়া নামক রেলওয়ে ষ্টেশনের এক মাইল পশ্চিমদিকে প্রেমভাগ গ্রাম অবস্থিত। সাধারণ লোকের মৌখিক ভাষায় উহা এক্ষণে পমভাগ হইয়াছে। প্রেমভাগ এক্ষণে নদী হইতে সামান্য দূরে পড়িয়াছে বটে, কিন্তু পূর্ব্বে যখন ভৈরব জগন্নাথপুরের দক্ষিণ সীমা দিয়া প্রবাহিত হইত, তখন প্রেমভাগ নদীর সন্নিকটে ছিল। এক সময়ে তপনভাগ বা তপোবন ভাগ এবং প্রেমভাগ পরস্পর সংলগ্ন গ্রাম ছিল এবং উহা সেখহাটি বা জগন্নাথপুরেরই অংশবিশেষ ছিল। পূর্ব্বে আমরা এ সম্বন্ধে বিশেষ আলোচনা করিয়াছি। † বৈষ্ণব সাহিত্য আলোচনায় সকল ঘটনার সামঞ্জস্য রাখিয়া সনাতন ও রূপ সম্বন্ধীয় যে কালনির্ণয় করিতে পারি তদনুসারে বাক্‌লার বাটীতে শ্রীসনাতন ১৪৬৫ খৃঃ অব্দে ( ১৩৮৭ শক ), শ্রীরূপ ১৪৭০ খৃঃ ( ১৩৯২ শক ) অব্দে, এবং শ্রীবল্লভ ১৪৭৩ খৃঃ ( ১৩৯৫ শক ) অব্দে

† বিশ্বকোষেও চেঙ্গুটিয়ার সন্নিকটে রূপসনাতনের মঠের কথা উল্লিখিত হইয়াছে। ২১শ খণ্ড, ১৩৬ পৃঃ।

† ২৩১-২ পৃষ্ঠা।

জন্মগ্রহণ করেন। ইহার কয়েক বৎসর পরে ১৪৮৬ খৃঃ (১৪০৭ শক) অব্দে শ্রীগৌরাঙ্গ নবদ্বীপে আবির্ভূত হন। সুতরাং শ্রীচৈতন্যদেব বয়সে এই তিন ভ্রাতা অপেক্ষা কনিষ্ঠ। তিনি ১৫১৩ খৃঃ (১৪৩৫ শক) অব্দে গৌড়-রামকেলিতে গিয়া ভ্রাতৃযুগলকে আত্মসাৎ করেন। তজ্জন্য পরবৎসর (১৫১৪ খৃঃ) শ্রীরূপ অগ্রে সংসার ত্যাগ করেন; এক বৎসর পরে সনাতনও গৃহত্যাগী হন। শ্রীরূপ অগ্রে গৃহত্যাগ করেন এবং তাহার গুরুদত্ত নাম স্বল্পাক্ষর যুক্ত বলিয়া রূপ সনাতন এই জোড়ানামে রূপের নামই অগ্রে আছে। চৈতন্যধর্ম্ম প্রচারিত হইলে উভয় ভ্রাতা উহাতে বিমুগ্ধ হন; অবশেষে গৌড়ে চৈতন্যের দর্শনলাভ করিয়া উভয়ে এমন আত্মহারা হন যে, রাজপ্রতিম শক্তি-সমৃদ্ধি পরিত্যাগ করিয়া পলায়ন করেন। অগ্রে রূপ রাজকার্য্য পরিত্যাগ করেন, পরে সনাতন ব্যগ্র হইলে হুসেন তাঁহাকে কিছুতেই নিরস্ত করিতে না পারিয়া বন্দী করেন; তখন সনাতন কারারক্ষীকে উৎকোচ দিয়া ছুটিয়া গিয়া কাশীধামে চৈতন্যের কৃপালাভ করেন। উভয় ভ্রাতায় ৪০ বৎসরেরও অধিককাল মথুরা-বৃন্দাবনে ধর্ম্মসাধনায়, শাস্ত্র-চর্চ্চায় এবং ভক্তিগ্রন্থ-রচনায় অতিবাহিত করেন। তাঁহারা যেমন অসাধারণ পণ্ডিত, তেমনি সর্ব্বত্যাগী ভক্ত সন্ন্যাসী। জ্ঞান-ভক্তির অপূর্ব্ব সম্মিলনে তাঁহাদের মধুর চরিত্রকথা অসংখ্য বৈষ্ণবগ্রন্থকে মধুময় করিয়া রাখিয়াছে। এখানে অপ্রাসঙ্গিক হইবে আশঙ্কায় আমরা সে মধুর কথা বলিবার লোভ অত্যন্ত অনিচ্ছায় সম্বরণ করিলাম। আজ যে মথুরা বৃন্দাবনের যেখানে সেখানে কৃষ্ণলীলার ঐতিহাসিকতা প্রতিপন্ন হইতেছে, আজ যে ব্রজমণ্ডলে বৃন্দাবনধাম বাঙ্গালীর প্রতিপত্তি, বাঙ্গালীর কীর্ত্তি-কথায় পূর্ণ হইয়া রহিয়াছে, রূপসনাতন ও লোকনাথ তাহার মূল। এ বিষয়ে যশোহরবাসীর যথেষ্ট গৌরব করিবার আছে।

শ্রীরূপ রামকেলি হইতে গৃহত্যাগ কালে, তাঁহাদের ধনসম্পত্তি যাহা ছিল, গুছাইয়া লইয়া নৌকায় বোঝাই করিয়া প্রেমভাগের বাটীর দিকে যাত্রা করেন, কেবল মাত্র,

"গৌড়ে রাখিল মুদ্রা দশ হাজারে।
সনাতন ব্যয় করে রহে মুদিঘরে॥"

এই টাকা হইতেই সনাতন পরবৎসর কারাধ্যক্ষকে উৎকোচ দিয়া পলায়ন করেন। শ্রীরূপ ও বল্লভ রামকেলি হইতে পরিবারবর্গ সঙ্গে লইয়া কতক বাক্লার পুরাতন

বাটীতে, কতক ফতেহাবাদের অন্তর্গত প্রেমভাগে পাঠাইলেন।* বল্লভ পরিবারবর্গ লইয়া বাক্লার বাটীতে গেলেন, শ্রীরূপ ধনভার লইয়া প্রেমভাগে থাকিলেন। তথায় আসিয়া অর্দ্ধেক অর্থ ব্রাহ্মণ ও বৈষ্ণবগণকে দান করিলেন, বাকী যাহা রহিল তাহার অর্দ্ধেক আত্মীয় কুটুম্বগণের মধ্যে বিতরণ করিলেন, এবং বাকী চতুর্থাংশ আকস্মিক কোন বিপদ হইতে আত্মরক্ষার জন্য বিশেষ বিশ্বস্ত ব্রাহ্মণের নিকট গচ্ছিত রাখিলেন।† উহাদের প্রপিতামহ পদ্মনাভ কাটোয়ার সন্নিকটে গঙ্গাতীরে নৈহাটি গ্রামে বাস করেন, পিতামহ মুকুন্দও সেখানে ছিলেন, তাহা বলিয়াছি। ঐ গ্রামের ২।৩ মাইল দূরে দক্ষিণখণ্ড নামে একটি গ্রাম এখনও আছে। তথাকার গোস্বামী বংশীয়েরা পদ্মনাভের গুরুপদে বরিত হন। রূপেরও কুলগুরু উঁহারাই। তিনি প্রেমভাগে আসিয়া, গুরুবংশে যিনি জীবিত ছিলেন তাঁহাকে তথায় আহ্বান করেন এবং তিনি আসিলে পারসীক ভাষায় এক দানপত্র লিখিয়া দিয়া প্রেমভাগ ও নিকটবর্ত্তী স্থানে বহুল পরিমাণ ভূমি উঁহাকে দান করেন। দক্ষিণ খণ্ডের গোস্বামী বংশীয় শ্রীযুক্ত নৃসিংহ নাথ ঠাকুর মহাশয় জীবিত আছেন, তিনি প্রেমভাগের বহু সম্পত্তির মালিক বলিয়া গত সেটল্‌মেণ্টে ধার্য্য হইয়াছে।

প্রেমভাগে রূপসনাতনের সময়ের কিছু কিছু কীর্ত্তিচিহ্ন এখনও আছে; ঐ

* "পূর্ব্বে পরিজনে পাঠাইলা সাবহিতে।
কত চন্দ্রদ্বীপে কত ফতেহাবাদেতে॥
শ্রীরূপ বল্লভসহ নৌকায় চড়িয়া।
বহুধন লৈয়া গৃহে গেলা হর্ষ হৈয়া॥"
ভক্তিরত্নাকর, ১ম, ৪৬ পৃঃ।

† "শ্রীরূপ গোসাঞি তবে নৌকাতে ভরিয়া।
আপনার ঘর আইলা বহুধন লঞা॥
ব্রাহ্মণ বৈষ্ণবে দিল তার অর্দ্ধ ধনে।
এক চৌঠি ধন দিলা কুটুম্ব ভরণে॥
দণ্ডবন্ধ লাগি চৌঠি সঞ্চয় করিল।
ভাল ভাল বিপ্রস্থানে স্থাপ্য রাখিল॥"
শ্রীচৈতন্য চরিতামৃত, মধ্য, ১৯শ

গুলিকে চারি শ্রেণীতে বিভক্ত করিতে পারি। প্রথমতঃ তাঁহাদের জলাশয়সমূহ। সরকারী রাস্তা হইতে প্রেমভাগ গ্রামের মধ্যে প্রবেশ করিলে কতকগুলি প্রকাণ্ড প্রকাণ্ড পুকুর সর্ব্বপ্রথমে দর্শকের দৃষ্টি আকৃষ্ট করে। সর্ব্বপ্রথমে (১) সদরপুকুর। ইহার দক্ষিণের ঘাটটি প্রস্তরদ্বারা বাঁধা ছিল। বহুদিন পূর্ব্বে ইংরাজ আমলে একবার সরকারী রাস্তার পুল নির্ম্মাণের ইট প্রস্তুত করিবার জন্য পুষ্করিণীর খাতের দক্ষিণদিকে গর্ত্ত খনন করা হয়, তখন সেই পুরাতন বাঁধাঘাটের প্রস্তর-ভিত্তি দেখা গিয়াছিল। এই দক্ষিণ পাহাড়ের সান্নিকটে রূপসনাতনের বসতি বাড়ী ছিল। এখনও সেখানে স্থানে স্থানে পুরাতন ইট পাওয়া যায়। (২) চাল ধোয়ানীর পুকুর—বর্ত্তমান হাটের দক্ষিণ পশ্চিম কোণে অবস্থিত। (৩) মধ্যপুষ্করিণী বা বামনের পুকুর; ইহা সদর পুকুরের পূর্ব্বধারে অবস্থিত; এ পুকুরে বসিয়া ব্রাহ্মণেরা সন্ধ্যাহ্নিক করিতেন। (৪) মধ্যপুকুরের পূর্ব্বদিকে কাণাপুকুর। (৫) সরকারী রাস্তার পশ্চিমে এক্ষণে গোপার পুকুর নামে অভিহিত। (৬) ছোটপুকুরিয়ার, ইহা বর্ত্তমান বাহিরগাট গ্রামের মধ্যে পড়িয়াছে। (৭) হাট-পুকুরিয়া—রেলের রাস্তার পশ্চিম গায়ে অবস্থিত। এই ৭টী পুষ্করিণী রূপসনাতনের সময়ে খনিত বলিয়া কথিত। সাংরাজ নামে আর একটি পুরাতন খাত ছিল, কিন্তু উহা এই সাতপুকুরের অন্তর্ভুক্ত নহে।

দ্বিতীয়তঃ রূপসনাতনের মঠবাড়ী। পমভাগের সীমার মধ্যে সিঙ্গিয়াবাওড়ের পশ্চিমধারে একটি আমবাগান আছে; উহা মঠবাড়ী নামে খ্যাত। এখানে রূপসনাতনের একটি বিখ্যাত দেবমন্দির ছিল; সে মন্দির এক্ষণে মৃত্তিকা-প্রোথিত হইয়াছে। তৃতীয়তঃ পাটবাড়ী। প্রেমভাগের গায়ে গাদগাছি গ্রামে ২৫ বিঘা জমিতে বিস্তৃত বাগান ছিল; এ বাগে ফলের বৃক্ষই অধিক ছিল। বাগানের মধ্যে পুকুর ছিল। এখানে পাটপূজা, দোলপূজা প্রভৃতি উৎসব হইত। এইজন্য ইহার নাম ছিল পাটবাড়ী। চতুর্থতঃ ফুলবাড়ী—উক্ত বাগানের সন্নিকটে কয়েক বিঘা জমিতে সুন্দর ফুলবাগান ও পুকুর ছিল। পার্শ্ববর্ত্তী উত্তমনগর গ্রামেও কিছু কিছু কীর্ত্তিচিহ্ন ছিল। পুরুষানুক্রমে এই সকল স্থানের অধিকার রূপসনাতনের গুরু বংশীয়গণের ছিল।

রূপসনাতনের অন্য কোন জ্যেষ্ঠ ভ্রাতা ছিলেন বলিয়া জানা যায় না। তবুও শ্রীচৈতন্যচরিতামৃতে লিখিত আছে, রূপের সংসার ত্যাগের পর যখন সনাতন

রাজকার্য্যে শিথিলপ্রযত্ন হইয়া পড়িয়াছিলেন, তখন একদা হুসেন শাহ তাঁহাকে তিরস্কার করিয়া বলিয়াছিলেন :-

"তোমার বড় ভাই করে দস্যু ব্যবহার
জীব বহু মারি কৈল চাক্‌লা ছারখার।
হেথা তুমি কৈলা মোর সর্ব্ব-কার্য্য নাশ"

এখানে "বড় ভাই" বলিতে স্ত্রীর জ্যেষ্ঠ ভ্রাতা বড় শ্যালককে বুঝাইতেছে। মুসলমানেরা কখনও কখনও বড় শ্যালককে বড় ভাই বলিতেন। সনাতনের বহু আত্মীয় স্বজন রাজসরকারে চাকরী করিতেন। তাঁহার এক ভগিনীপতি শ্রীকান্ত উচ্চ কর্ম্মচারী ছিলেন। সম্ভবতঃ রাজকার্য্য উপলক্ষে রূপসনাতন রামকেলিতে বাস করিবার পর, উক্ত আত্মীয় কোন চাক্‌লার কর্ম্মাধ্যক্ষরূপে প্রেমভাগে বাস করিতেছিলেন। তাঁহার কথা উল্লেখ করিয়া হুসেন শাহ সনাতনকে তিরস্কার করিয়াছিলেন। পূর্ব্বে বলিয়াছি, কুমার দেবের সময় হইতে চন্দ্রদ্বীপেও একটি বাড়ী ছিল। ঐ স্থানে কনিষ্ঠ ভ্রাতা বল্লভ বাস করিতেন। এই বল্লভের পুত্র সুপ্রসিদ্ধ শ্রীজীব গোস্বামী। জীব অতি শিশুকালে রামকেলিতে জ্যেষ্ঠতাতদ্বয়ের সহিত বাস করিবার সময় শ্রীচৈতন্যদেব তথায় গিয়াছিলেন। শ্রীজীব গোপনে মহাপ্রভুকে দেখিয়াছিলেন। রূপসনাতনের গৃহত্যাগের পর শ্রীজীবও নবধর্ম্মে আত্মসমর্পণ করিতে ব্যাকুল হইয়া পড়েন। তখন তিনি চন্দ্রদ্বীপে বাস করিতেছিলেন। "ভক্তি-রত্নাকরে" আছে :—শ্রীজীব

"অধ্যয়ন ছলে নবদ্বীপ যাত্রা কৈল।*
চন্দ্রদ্বীপবাসী লোক বিচারিল মনে।
অবশ্য শ্রীজীব যাইবেন বৃন্দাবনে॥
শ্রীজীব সঙ্গের লোক বিদায় করিয়া।
ফতেয়া হইতে চলে এক ভৃত্য লইয়া॥"

এই ফতেয়া হইতে ফতেহাবাদের অন্তর্গত প্রেমভাগই বুঝাইতেছে। এখান হইতে শ্রীজীব প্রথমতঃ নবদ্বীপ, পরে কাশীতে বিখ্যাত গুরুর নিকট বেদান্তাদি দর্শনশাস্ত্রে অসাধারণ পাণ্ডিত্যলাভ করিয়া বৃন্দাবনে গিয়া জ্যেষ্ঠতাত শ্রীরূপের নিকট দীক্ষা

* তখন তাঁহার বয়স ২০ বৎসর মাত্র, সুতরাং ১৪৫৩ শক

গ্রহণ করেন। বৈষ্ণব গ্রন্থ আলোচনায় বুঝিতে পারি শ্রীজীব ১৫১১ খ্রীষ্টাব্দে জন্মগ্রহণ করিয়া ১৫৩৩ খৃষ্টাব্দে নবদ্বীপ যান। * রূপসনাতনের দেহত্যাগের পর শ্রীজীবই বৃন্দাবনে প্রধান গোস্বামী হন। বৃন্দাবনের আচার্য্যপদে মহাপ্রভু রূপসনাতনকে বরণ করিয়াছিলেন। তথাকার আচার্য্যদিগের মধ্যে এইযে ছয়জন গোস্বামী বৈষ্ণব-জগতে সর্ব্বজনপরিচিত হইয়াছেন, তন্মধ্যে রূপসনাতন এবং শ্রীজীবই প্রধান ;—

"শ্রীরূপ, সনাতন, ভট্টরঘুনাথ,
শ্রীজীব, গোপাল ভট্ট, দাস রঘুনাথ।"

প্রেমভাগ প্রভৃতি স্থানে প্রবাদ আছে, সনাতনের এক আত্মীয় রাজকর্ম্মচারী প্রকৃতই অত্যাচারী ছিলেন। তিনি এক ব্রাহ্মণের জমি আত্মসাৎ করিয়া লন। এই ব্রাহ্মণ সেই ঘটনা বৃন্দাবনে গিয়া শ্রীরূপকে জানান। শ্রীরূপ তাহাতে নিম্নলিখিত শ্লোকের আদ্যক্ষর কয়েকটি একখানি পাথরের উপর লিখিয়া ব্রাহ্মণের হস্তে প্রদান করেন ; ব্রাহ্মণ উহা উক্ত আত্মীয়কে দেখাইয়া নিষ্কৃতি লাভ করেন। তিনিও সেই উপদেশে শিক্ষালাভ করিয়া গঙ্গাতীরে বাস করেন। সে শ্লোকটি এই :—

"যদুপতেঃ ক্বগতা মথুরাপুরী
রঘুপতেঃ ক্বগতোত্তরকোশলা।
ইতি বিচিন্ত্য কুরুষ্ব মনঃ স্থিরং
নসদিদং জগাদত্যাবধারয়॥"

ইহার আদ্যক্ষরসম্বলিত "যরইন" অঙ্কিত একখানি প্রস্তরফলক বহুকাল প্রেমভাগে ছিল। † এমন কি দুই একজন বৃদ্ধলোকে তাহা দেখিয়াছেন বলিয়াও শুনা গিয়াছে। এই গল্পটি আবার সনাতনের উপরও আরোপিত হইয়া থাকে। অর্থাৎ শ্রীরূপের নিকট হইতে উক্ত প্রস্তরখানি পাইয়া সনাতন সংসার ত্যাগ করেন। ‡ ইহাতে বোধ হয়, শ্রীরূপ যখন যান, তখন যেন সনাতনের নির্ব্বেদ উপস্থিত হয় নাই,

* বিশ্বকোষ, সপ্তম খণ্ড, ১০৯ পৃষ্ঠা। "মৎ প্রণীত সপ্ত গোস্বামী" ২০৭-৮ পৃষ্ঠা।

† কেহ কেহ বলেন উক্ত লিপিতে শ্লোকটির আদ্যক্ষর ও শেষাক্ষর লইয়া "যথীরলাইরং ময়" এই অষ্টাক্ষর লেখা ছিল। "বঙ্গীয় সমাজ" ১২১ পৃঃ

‡ শ্রীচৈতন্যচরিতামৃতে আছে যে রূপের পত্র পাইয়া সনাতন কার্য্য ত্যাগ করেন, কিন্তু এরূপ কোন শ্লোকের কথা নাই

এই শ্লোক দ্বারা তিনি জ্যেষ্ঠকে জগতের নশ্বরত্ব বুঝাইয়া দিতেছেন। রূপ অগ্রে সংসার ত্যাগ করেন সত্য, কিন্তু তিনি জ্ঞান-বৈরাগ্যে সনাতনের শিক্ষাদাতা বলিয়া মনে হয় না। সনাতনই সর্ব্বাগ্রে দন্তে তৃণ করিয়া শ্রীচৈতন্যচরণে নিপতিত হন। এসম্বন্ধে আরও একটা কথা আছে, প্রেমভাগের পুকুরগুলি, মঠবাড়ী, কুঠিবাড়ী, পাটবাড়ী, উত্তম নগর প্রভৃতি স্থানগুলি কাটিয়ার নিকটবর্ত্তী দক্ষিণডিহির গোস্বামিবংশীয়দিগের অধিকারভুক্ত ছিল, একথা বলিয়াছি। এখনও কতকাংশ তাঁহাদের আছে; অবশিষ্ট কোন প্রকারে নড়াইলের জমিদারগণ আত্মাধিকারভুক্ত করিয়া লইয়াছেন। লোকে বলে, প্রেমভাগে সদর পুকুরের দক্ষিণতীরে একটি বোধনবিল্বমূলে শ্রীরূপের হস্তাঙ্কিত পাথরখানি নাকি অনেকদিন পর্য্যন্ত ছিল। সেই স্থানে ২।১ বৎসর রূপসনাতনের জন্য উৎসব হইয়াছিল। সে উৎসব প্রতি বৎসর অনুষ্ঠিত হইলে, নির্জীব রাজ্যের একটা প্রাণের পরিচয় পাওয়া যাইবে। রূপসনাতনের পরবর্ত্তী জীবনের সহিত যশোহরের কোন সম্পর্ক নাই, তবুও একদিন যশোহরে তাঁহাদের অধিষ্ঠান ছিল, ইহাও যশোহরের কম গৌরবের বিষয় নহে। *

## একাদশ পরিচ্ছেদ—লোকনাথ।

অতি প্রাচীন যুগ হইতে বৃন্দাবন বিশাল অরণ্যই ছিল, সেখানে মুনিদিগের তপোবন হইয়াছিল। বৃন্দাবন ব্রজমণ্ডল বা পুরাতন শূরসেন রাজ্যের অন্তর্গত। মধুদৈত্যের নির্ম্মিত মধুপুরীরই পরবর্ত্তী নাম মথুরা। শূরসেনবংশীয় যাদবগণ মথুরার অধিবাসী ছিলেন। সেই যাদবকুলে ভগবান শ্রীকৃষ্ণের আবির্ভাব হয় এবং বৃন্দাবনে তাঁহার মধুর লীলা প্রকটিত হওয়ায় উহা পুণ্যতীর্থে পরিণত হইয়াছিল। অর্জ্জুন-পৌত্র মহারাজ পরীক্ষিৎ যখন ইন্দ্রপ্রস্থের সম্রাট, তখন তিনি শ্রীকৃষ্ণের প্রপৌত্র বজ্রনাভকে ব্রজমণ্ডলের রাজাসনে প্রতিষ্ঠিত করেন। বজ্রনাভই

---

* মৎপ্রণীত "সপ্তগোস্বামী" গ্রন্থে তাহাদের সেই সূর্য্যালোক-দীপ্তবৎ সমুজ্জ্বল জীবনবৃত্ত সংক্ষেপে বিবৃত হইয়াছে। ঐ পুস্তকে যে সাত গোস্বামীর কথা আলোচিত হইয়াছে, তন্মধ্যে সনাতন, রূপ শ্রীজীব ও লোকনাথের সহিত যশোহরের সম্পর্ক আছে।

প্রপিতামহের স্মৃতিপূজার জন্য ৺মদনমোহন, ৺গোবিন্দ প্রভৃতি শ্রীবিগ্রহের সৃষ্টি ও সেবারম্ভ করেন। কালক্রমে শতাব্দীর পর শতাব্দীর নানা প্রাকৃতিক ও দৈশিক বিপ্লবে শ্রীবৃন্দাবনের পতন ঘটে। হিন্দুবৌদ্ধের কলহ ও পরে বৈদেশিক শক ও মুসলমান শত্রুর আক্রমণে ক্রমে ব্রজভূমি পুনরায় গহন কাননে পরিণত হয়। খৃষ্টীয় ষোড়শ শতাব্দীর প্রথমভাগে উহার পুনরুদ্ধার সাধিত হয় এবং তাহা সাধন করিয়াছিলেন মহাপ্রভুর শিষ্য ও ভক্তবর্গ। তন্মধ্যে অগ্রদূত হইয়াছিলেন, প্রসিদ্ধ লোকনাথ গোস্বামী। তিনি আমাদের যশোহর জেলার অধিবাসী। সেই কথাই এখানে বলিব।

কান্যকুব্জ হইতে আগত পঞ্চ ব্রাহ্মণের অন্যতম শ্রীহর্ষ ছিলেন ভরদ্বাজ গোত্রীয়। তাঁহার অধস্তন ১২শ পুরুষ উৎসাহ মহারাজ বল্লালসেনের সভায় এবং উৎসাহের পুত্র আহিত লক্ষ্মণসেনের রাজসভায় প্রকৃষ্ট কুলমর্য্যাদা পান। আহিতের পৌত্র শিয়ো বা শিরোভূষণের তিন পুত্র ছিলেন—নৃসিংহ, রাম ও দ্যাকর বা দিবাকর। ফুলের মুখটি কবি কৃত্তিবাস উক্ত নৃসিংহের বৃদ্ধ প্রপৌত্র। তৎ-প্রণীত রামায়ণের আত্মবিবরণ হইতে জানা যায়, পূর্ব্ববঙ্গে বিপ্লব বা মুসলমান আক্রমণ জন্য (আনুমানিক ১৩১০ খৃষ্টাব্দে) নৃসিংহ পূর্ব্ববঙ্গ হইতে গঙ্গাতীরে আসিয়া শান্তি-পুরের নিকটবর্ত্তী ফুলিয়া গ্রামে বাস করেন, মধ্যম ভ্রাতা রামও সেখানে ছিলেন; পরে তাঁহার বংশধরগণ কেহ কেহ যশোহরের কয়েক স্থানে বাস করেন। রামের বংশধরদিগের কতক পীরালি দোষযুক্ত হইয়া এখনও চেঙ্গুটিয়ার নিকট বাস করিতেছেন। কনিষ্ঠ ভ্রাতা দ্যাকর বা দিবাকর গঙ্গাতীরে কাঞ্চনপল্লী বা কাচ্‌না গ্রামে বসতি করেন। এইজন্য তাঁহার অধস্তন বংশীয়েরা 'কাচ্‌নার মুখটি, দ্যাকরের সন্তান' নামে পরিচিত।

দ্যাকরের পৌত্র ধর্ম্ম যশোহর জেলায় নড়াইল মহকুমার অন্তর্গত চিত্রানদীর তীরবর্ত্তী তালেশ্বর গ্রামে উঠিয়া যান। ধর্ম্মের পরবর্ত্তী তিন পুরুষ ঐস্থানে বাস করেন। তালেশ্বর গ্রামের যে মধ্যপাড়ায় তাঁহাদের বাস ছিল, তাহা এখনও মাঝপাড়া নামে খ্যাত। তথায় দ্যাকরের সন্তান বা ধর্ম্মের বংশধরেরা এখনও "মাঝপাড়ার ভট্টাচার্য্য" বলিয়া সম্মানিত। ধর্ম্মের পুত্র পুরুষোত্তম, তৎপুত্র জগন্নাথ ঘটক, তৎপুত্র গোবিন্দ তালেশ্বরে বাস করিতেন। গোবিন্দের পুত্র পদ্মনাভ চক্রবর্ত্তী শিক্ষালাভের জন্য শান্তিপুরে আসিয়া মহাপণ্ডিত শ্রীঅদ্বৈতাচার্য্যের

কৃপালাভ করেন এবং সাধারণ শাস্ত্রের সঙ্গে ভক্তিশাস্ত্রে অধিকার লাভ করিয়া অবশেষে শ্রীঅদ্বৈতের মন্ত্রশিষ্য হন; সম্ভবতঃ সেই সময়েই তাঁহার গুরুদত্ত নাম হইয়াছিল পরমানন্দ। শ্রীঅদ্বৈতাচার্য্যের জন্ম হয় ১৪৩৪ খৃঃ অব্দে, পদ্মনাভ বয়সে তাঁহার ৫।৬ বৎসরের কনিষ্ঠ, সুতরাং তাঁহার জন্ম ১৪৪০ খৃঃ অব্দে ধরিতে পারি। পদ্মনাভ যখন শান্তিপুরে শিক্ষার্থী, তখন তাঁহার পিতৃবাসের সন্নিকটে পীরালির অত্যাচার আরব্ধ হইয়াছে। এজন্য পদ্মনাভ পাঠশেষ করিবার পর তালেশ্বরে বাস করিতে সাহসী না হইয়া, বর্ত্তমান মাগুরা মহকুমার অন্তর্গত তালখড়ি গ্রামে আসিয়া বসতি করেন ও চতুষ্পাঠী খুলেন। তিনি মধ্যে মধ্যে শান্তিপুর ও নবদ্বীপে আসিয়া ভক্তিচর্চ্চা করিতেন এবং শ্রীচৈতন্যের জন্মের বহুপূর্ব্বে শ্রীঅদ্বৈতাচার্য্যের প্রচারিত ভক্তিভাব-লহরী দেশে আনিয়া বিতরণ করিতেন।

পদ্মনাভ মধ্যে মধ্যে সস্ত্রীক গুরুগৃহে আসিতেন। তাঁহার পত্নীর নাম সীতা, এবং শ্রীঅদ্বৈতের পত্নীও ছিলেন সীতাদেবী, উভয় সীতাদেবীর পরম সম্প্রাতি ছিল। যেমন পদ্মনাভ, তেমনই তাঁহার স্ত্রী, পরম ভক্তিমতী ছিলেন।

"যৈছে পদ্মনাভ তৈছে তার পত্নী সীতা।
পরম বৈষ্ণবী যেঁহো অতি পতিব্রতা॥"

নরোত্তর বিলাস, ১ম।

এই আদর্শ দম্পতীর চারিপুত্র হয়—ভবনাথ, প্রগল্‌ভ বা পূর্ণানন্দ, লোকনাথ ও রঘুনাথ। তৃতীয় পুত্র লোকনাথ চক্রবর্ত্তীর কথাই আমরা বলিব।* তিনিই চৈতন্যযুগে সর্ব্বপ্রথমে বৃন্দাবনে গিয়া তীর্থোদ্ধারের কার্য্য আরম্ভ করেন এবং কালে লোকপাবন লোকনাথ গোস্বামী নামে গৌড়ীয় বৈষ্ণব-সম্প্রদায়ের অন্যতম গুরু হন। আনুমানিক ১৪৮৩।৪ খৃঃ অব্দে তালখড়ি গ্রামে লোকনাথের জন্ম হয়, বয়সে তিনি মহাপ্রভু অপেক্ষা ২।৩ বৎসরের বড়।

---

* "যশোহর দেশেতে তালগৈড়া গ্রামে স্থিতি।
মাতা সীতা, পিতা পদ্মনাভ চক্রবর্ত্তী॥"

ভক্তিরত্নাকর, ১ম তরঙ্গ।

এই তালগৈড়াকে নরোত্তম-বিলাস ও প্রেম-বিলাস প্রভৃতি গ্রন্থে তালগড়ি বলা হইয়াছে। প্রকৃত পক্ষে ইহা তালখণ্ডী বা তালখড়ি গ্রাম। এই গ্রাম যশোরের অন্তর্গত। পদ্মনাভের "যশোরিয়া" বলিয়া

উচ্চজাতির বাড়ীতে রাত্রিতে যে ছাগবলি দিয়া নীলপূজা বা শিবপূজা করা হয়, সে পদ্ধতি ব্রাহ্মণদিগের দ্বারা পরে সংযোজিত হইয়াছে। নতুবা এই উৎসবের অধিকাংশ ক্রিয়াদি বৌদ্ধমতমূলক। গর্জ্জন শব্দের অপভ্রংশ 'গাজনে' ধর্ম্ম-প্রচারের জয়োল্লাস বা হুঙ্কার বুঝায়, * ঘূর্ণ্যমান চড়ক বৌদ্ধধর্ম্মচক্র প্রবর্ত্তনের আভাস দেয়. হবিষ্যাশী সন্ন্যাসীরা বৌদ্ধশ্রমণের প্রতিকৃতি। এখনও যশোহর-খুল্‌নায় দেউল পূজার প্রকৃত পুরোহিত যোগী জাতি। উহারা শিবপূজায় পাঁচালি গান না করিলে অঙ্গহানি হয়। এই শিবগায়কদিগের নাম "বালা" এবং তাহারা নূপুর পায়ে দিয়া নাচিয়া নাচিয়া যে গান করেন তাহাকে "বালাকি" বলে। হস্তলিখিত পুঁথি অনুসারে বালাকি গান করা হয়। ঐ বালাকি পুঁথির সর্ব্বপ্রথমে অতীব অশুদ্ধ গ্রাম্যভাষায় সৃষ্টি বিবরণের সম্বন্ধে এই কথাগুলি পাইয়াছি :—

"অনাহেতু নাছিল, নাছিল ঋষিমেদিনী।
রূপ রেক নাহি প্রভুর অবর্ণ পরিমাণি॥
না ছিল রবি শশী, শূন্যসতি পার্শ্বঋষি, না ছিল এ মেউর মন্দার।
এ সব দেবগণ, সবে ছিল একজন, শূন্যে ভ্রমিলে নৈরাকার॥
হ'য়ে শূন্য নহে শূন্য, নহে শূন্যাকার।
এই শূন্য স্থল যে প্রভু আপনি নৈরাকার॥"

পাঠক এই বালাকি পাঁচালির সহিত শূন্যপুরাণের প্রারম্ভেই সৃষ্টিপত্তনের প্রথম কয়েক পংক্তি তুলনা করিতে পারেন :—

"নহি রেক নহি রূপ নহি ছিল বন্ন চিন্।
রবি সসী নহি ছিল নহি রাতি দিন॥
নহি ছিল জল থল নহি ছিল আকাস।
মেরু মন্দার নছিল নছিল কৈলাস॥"

* গাজন ধর্ম্ম প্রচারের এক অঙ্গ ছিল। গোবিন্দচন্দ্রগীতে তাহার বিশেষ উল্লেখ আছে। 'হুঙ্কার ছাড়িল জুগী জোগ করি সার" (১২৫ পৃঃ) "ভষ্ম কৈলা গোবিন্দচন্দ্র হুঙ্কার ছাড়িয়া।" (১০৫ পৃঃ) এই হুঙ্কারের একটা অর্থ আছে। একটা সাধারণ প্রবাদ আছে যে "অনেক সন্ন্যাসীতে গাজন নষ্ট" অর্থাৎ বহুলোকের একত্র সমাগমে কার্য্য সুসম্পন্ন হয় না।

"দেবতা দেহারা নহিল পূজিবাক দেহ
মহাশূন্য মধ্যে পরভুর আর আছে কেহ।" ইত্যাদি *

যে সংস্কৃত ধ্যান দ্বারা কোন কোন স্থানে ধর্ম্ম ঠাকুরের পূজা হইয়া থাকে, তাহা এই :—

"যস্যান্তো নাদিমধ্যো নচ কর-চরণং নাস্তিকায় নিদানং
নাকারং নাদিরূপং নাস্তি জন্ম চ যস্য।
যোগীন্দ্রো জ্ঞানগম্যো সকলজনগতং সর্ব্বলোকৈকনাথং
তত্ত্বং তঞ্চ নিরঞ্জনং মরবরদ পাতু নঃ শূন্যমূর্ত্তিঃ"। †

ইহাতে স্পষ্ট বুঝা যাইতেছে যে, শূন্যপুরাণে যে বৌদ্ধ শূন্যমূর্ত্তির পূজা আছে, দেউল পূজারও আরাধ্য মূর্ত্তি তিনি। এই বৌদ্ধ মহোৎসব ক্রমে শিবের নামে শিবের গল্প সমেত হিন্দুর ঘরে প্রবেশ করিয়াছে। যোগীরা "বালা"রূপে তাহাদের পূর্ব্বতন মতেরই পরিচয় দিতেছে। ‡ তাহাদের অবস্থা পাঠান আমলে যেরূপ ছিল, এখনও প্রায় সেইরূপ আছে।

এই যুগে পাঠানেরা ইস্লাম ধর্ম্ম প্রচারের জন্য কিরূপ চেষ্টা করিয়াছিলেন, আমরা পূর্ব্বে তাহার আভাস দিয়াছি। পাঠানবিজয়ের প্রারম্ভে মুসলমানের প্রতি হিন্দুদের যেমন বিজাতীয় বিদ্বেষ ছিল, শেষভাগে তাহা ছিল না। তখন উভয় জাতি অনেকটা মিলিয়া মিশিয়া বাস করিতেছিলেন। তাহারা নূতন মুসলমান ধর্ম্ম পরিগ্রহ করিয়াছিলেন, তাহারা প্রাচীন হিন্দু-রীতিনীতি পরিত্যাগ করিতে পারেন নাই। এমন কি হিন্দুর মত পূজা ও ব্রতপালনাদি করিতেন। § রাজা গণেশের সময় হিন্দু দেবতা সত্যনারায়ণ, সত্যপীর হইয়া মুসলমানেরও আরাধ্য হন। তখন মুসলমানীপ্রথায় হিন্দু মুসলমানে সিরণি দিতে আরম্ভ

* রমাইপণ্ডিত প্র॰ত "শূন্যপুরাণ" (শ্রীনগেন্দ্রনাথ বসু সম্পাদিত) ১ম পৃঃ।

† "Discovery of Living Buddhism" P. 12.

‡ যোগিগণ পৌষ সংক্রান্তিতে হিন্দুদিগের বাস্তুপূজার মত "ধলাই পূজা" করিয়া থাকে। এই ধলাই পূজা অন্য কোন জাতি করে না। এই উপলক্ষে তাহারা কতকগুলি গান গাহিয়া থাকে, তাহার নাম "সেচো"। ধলার গুণ গাহিয়া যাওয়াই উহার উদ্দেশ্য। এই ধলার গুণ গাওয়া একটা প্রবাদে পরিণত হইয়াছে।

§ আমরা পূর্ব্বে ইহার আলোচনা করিয়াছি।

করেন, সম্ভবতঃ হুসেন শাহ প্রভৃতি ইহার উৎসাহ দিতেন। * কিছুদিন পরে ফরিদপুর হইতে "ত্রিনাথের মেলা" প্রবর্ত্তিত হয়; ইহাতে রাত্রিতে গাঁজা ও মিষ্ট দ্রব্য দিয়া বিনামন্ত্রে শিবের পূজা করা হইত। হরিদাসই "হরির লুঠ" দিবার প্রথা আরম্ভ করেন। এইরূপে গাজীর সিরণি "মুস্কিল আসান" বা গোরাচাঁদের পূজা, বনবিবি ও দক্ষিণ রায়ের পূজা আরম্ভ হয়। বৌদ্ধ হারিতী দেবী হিন্দুদের শীতলাদেবী হইয়া পূজা পাইতেছিলেন।

**সমাজ**।—সামাজিক রীতিনীতি ধর্ম্মেরই অনুরূপ হয়। ইহাতেও মুসলমানী প্রভাব বিস্তৃত হইয়া পড়ে। বল্লালের কৌলীন্যপ্রথার পর তদ্বংশীয় দনুজমাধবের সময়ে জাতিসমূহের সমীকরণ হইয়া কিছু কিছু নূতন সংস্কার হইয়াছিল। কিন্তু তদবধি ২।৩ শত বৎসরের মধ্যে উহার উপর আর কেহই হস্তক্ষেপ করেন নাই। এই দীর্ঘকাল মধ্যে সহজে নানা গোলযোগ এবং কুলীন-দিগের প্রকৃতিতে নানা দোষ প্রবেশ করিয়াছিল। তাহাই দেখিয়া প্রসিদ্ধ দেবীবর ঘটক ব্রাহ্মণের মধ্যে মেল বন্ধন করেন। তিনি দোষের হিসাবে ব্রাহ্মণ কুলীন-গণকে ৩৬টী মেলে বা বিভাগে বিভক্ত করেন, এবং উহাদের কোন্ ঘরের সহিত কাহার আদান-প্রদান হইবে, তাহাও ঠিক করিয়া দেন। দেবীবর চৈতন্যদেবের সমসাময়িক, অথচ বয়সে তাঁহা অপেক্ষা কিছু বড়। কিছুকাল পরে অর্থাৎ মোগল আমলে তাঁহার মেল বন্ধন হইতে ব্রাহ্মণসমাজে অনেক কুফল ফলিয়াছিল। সুলতান হুসেন শাহ হিন্দুদিগের গুণের মর্য্যাদানুসারে পুরস্কৃত করিতেন এবং তাঁহাদিগকে নানা সম্মানিত উপাধি দিতেন। তাঁহার অমাত্য বসুবংশীয় পুরন্দর খাঁ কায়স্থ-সমাজের নানা সংস্কার করেন। সে সংস্কারের ফল এতদঞ্চলে এখনও বিদ্যমান রহিয়াছে।

এ যুগে দুই দিক্ হইতে দুইটি বিভিন্ন সমাজের শক্তি-স্রোত যশোহর-খুল্‌নাকে প্লাবিত করিয়াছিল। পশ্চিমদিক্ হইতে নবদ্বীপ সমাজ ও পূর্ব্বদিক্ হইতে চন্দ্রদ্বীপ সমাজ যশোহর-খুল্‌নার উপর আধিপত্য বিস্তার করিয়াছিল। কপোতাক্ষ নদ উভয় প্রতিপত্তির মধ্যসীমা হইয়া দাঁড়াইয়াছিল। চৈতন্যদেবের সমসাময়িক রঘুনন্দন সমগ্র স্মৃতিশাস্ত্র মন্থন করিয়া অষ্টাবিংশতি-তত্ত্ব প্রকাশ করেন এবং

* গৌড়ের ইতিহাস, ২য় খণ্ড, ১৪৯ পৃঃ

উহা দ্বারা লৌকিক ক্রিয়ানুষ্ঠানের ব্যবস্থা প্রচলিত হয়। তাঁহার সে ব্যবস্থা সমস্ত বঙ্গদেশের উপর কার্য্যকরী হইলেও নদীয়ার ক্ষুদ্র ক্ষুদ্র রীতিনীতিগুলি কুশদ্বীপ পার হইয়া কপোতাক্ষের পূর্ব্বদিকে গিয়াছিল কিনা সন্দেহ। সে অঞ্চলে পূর্ব্ববঙ্গের ব্যবস্থাই প্রধান ছিল। একাদশী তিথিতে পশ্চিমবঙ্গে ব্রাহ্মণ ও উচ্চবর্ণের বিধবাগণ "নির্জ্জলা" উপবাস করেন; কিন্তু কপোতাক্ষের পূর্ব্বদিকে একটা ধারণা আছে যে বিধবাদিগের বিশেষতঃ পুত্রবতী বিধবাগণের নির্জ্জলা একাদশীর উপবাস করা পাপজনক। প্রকৃত যশোর রাজ্য নদীয়ার সীমা-বহির্ভূত ছিল। বনগ্রাম মহকুমা তখন নদীয়ার অংশ এবং বাগেরহাট মহকুমা তখন বরিশালের অংশ ছিল। সুতরাং এখনকার যশোহর-খুল্‌নার সীমানুসারে সমাজের অবস্থা স্থির করিতে হইলে, তিনটি সমাজের অবস্থা বুঝিতে হয়। চন্দ্রদ্বীপ, যশোহর ও নদীয়া—আচার-ব্যবহারে ও আহার পরিচ্ছদে পৃথক্ পৃথক্ ছিল।

সমাজের মধ্যে ব্রাহ্মণগণ সর্ব্বশ্রেষ্ঠ ছিলেন; কিন্তু বৈষয়িক প্রতিপত্তি কায়স্থেরই অধিক ছিল। আইন আকবরিতে বঙ্গদেশে অসংখ্য কায়স্থ রাজন্যের নাম আছে; ভুঞা রাজগণের মধ্যেও অনেক কায়স্থ ছিলেন। তবুও পাঠান আমলে রামচন্দ্র খাঁ, মুকুটরায় প্রভৃতি প্রসিদ্ধ ব্রাহ্মণ ভূম্যধিকারীর পরিচয় পাই; এবং এ যুগের শেষভাগে কুশদ্বীপের অন্তর্গত ইচ্ছাপুরে হোড় চৌধুরীগণ ও ঝিনাইদহ অঞ্চলে নলডাঙ্গার প্রসিদ্ধ রাজবংশ প্রধান হইয়া উঠিয়াছিলেন। বৈদ্যগণ তখনও কোন জমিদারী স্থাপন করেন নাই; তাঁহারা শাস্ত্রচর্চ্চা ও চিকিৎসা ব্যবসায় দ্বারা সর্ব্বজাতীয় লোকের শ্রদ্ধার পাত্র ছিলেন। কায়স্থ জমিদারগণ ভূমিবৃত্তি দিয়া ব্রাহ্মণদিগকে প্রতিপালন করিতেন। ব্রাহ্মণেরা সর্ব্বত্র এখনও যে নিষ্কর ভোগ করিতেছেন, তাহা কায়স্থদিগের দ্বারা প্রদত্ত। দ্বিগঙ্গার সেন, বনগ্রামের দত্ত, বোধখানার চৌধুরী, দাঁতিয়ার মিত্র, নলতার ভঞ্জ, হরিঢালী ও মহেশ্বরপাশার গুহমজুমদার, পাঁজিয়ার সিংহ ও বিষ্ণু, বাসড়ীর মিত্র সেখহাটির চৌধুরী প্রভৃতি বিখ্যাত কায়স্থ-বংশ পাঠান যুগে প্রতিপত্তি লাভ করেন। তিওর, কৈবর্ত্ত ও সাহা বংশীয় ভূম্যধিকারীও কোন কোন স্থানে ছিল। মাণিকপুরের তিওর রাজা, মহেশপুর ও চেঙ্গুটিয়ার মাঝিগণ এবং সিঙ্গিয়ার পাতালভেদী রাজার কথা উল্লেখ-যোগ্য।

সমাজে কঠোর শাসন ছিল; শাসন-দণ্ড ব্রাহ্মণের হাতেই ছিল। তবে প্রত্যেক জাতির মধ্যে দলপতি বা সমাজপতিরা আভ্যন্তরিক ব্যবস্থা করিতেন। ব্রাহ্মণ, বৈদ্য কায়স্থের মধ্যে কুলীনদিগের বিশেষ প্রতিপত্তি ছিল। নবাগত কায়স্থ কুলীনেরা মৌলিকদিগের উপর যথেষ্ট আবদার চালাইতেন। ব্রাহ্মণদিগের মধ্যে সেনহাটি প্রভৃতি স্থানের সর্ব্ববিদ্যা-সন্তানগণ, সারল ও সেনহাটীর কাঞ্জারী বংশ এবং নলডাঙ্গার আথগুল রাজবংশ বিশেষ সম্মানিত ছিলেন। সেনহাটি বৈদ্য-কুলীনের একটি প্রধান স্থান ছিল। সুবর্ণবণিকেরা সমাজে অত্যন্ত নিন্দিত হইতেন। বৈশ্যদিগের মধ্যে গন্ধবণিকেরাই বাণিজ্য ব্যবসায়ে দেশে বিদেশে সমৃদ্ধিসম্পন্ন হইয়াছিলেন। বাঙ্গালীর ঔপনিবেশিকতার অনেক ইতিহাস ইহাদের বাণিজ্যকাহিনীর সহিত জড়ীভূত রহিয়াছে। চাঁদ সওদাগরের "সপ্ত ডিঙ্গা", বেহুলার কলার-মান্দাসের বিচিত্র অভিযান বাঙ্গালীর নিকট এমন ভাবে চিরপরিচিত হইয়া রহিয়াছে যে, গ্রামে গ্রামে চাঁদ সওদাগরের ভিট্টা বাহির হয়, বেহুলা আদর্শ সতীরূপে সীতা সাবিত্রীর পার্শ্বে স্থান পাইয়াছেন, "রামায়ণ" ও কৃষ্ণলীলার মত "বেহুলার ভাসান" ও গৃহে গৃহে গীত হইয়া গৃহস্থের মঙ্গল বৃদ্ধি করে। ইহা হইতেই যশোহর-খুলনার পূর্ব্বভাগে ও বরিশাল জেলায় মনসাদেবীর পূজার এত প্রচলন হইয়াছে। *

**শিক্ষা**—সেনারাজত্বের মত পাঠান আমলেও শাস্ত্রচর্চ্চা ছিল। যদিও পাঠান-বিজয়ের জন্য রাষ্ট্রীয় উৎপাতে অনেক স্থানে ব্রাহ্মণেরা শত্রুর ভয়ে পাঠ বন্ধ ও পুঁথি লেখা বন্ধ করিয়াছিলেন, কিন্তু সে ভাব চিরকাল ছিল না। খাঁজাহানের আমলে ও হুসেন শাহের রাজত্বকালে পুনরায় ব্রাহ্মণপ্রধান গ্রামমাত্রেই টোল

* পদ্মপুরাণোক্ত মনসামঙ্গল লইয়া বেহুলার কথা ২২ জন কবি বর্ণনা করিয়াছেন; তন্মধ্যে কেতকাদাস ক্ষেমানন্দ, বংশীদাস ও বিজয়গুপ্তের পুস্তক বিশেষ বিখ্যাত। "বাইস কবি মনসা" নামক পুস্তকে সকলের কবিতা একত্র প্রকাশিত হইয়াছে। এই সকল পুস্তক হইতে জানিতে পারা যায় চন্দ্রধর বা চাঁদসওদাগরের ডিঙ্গা কিরূপে সাগরদ্বীপের পথে সুন্দরবনের মধ্য দিয়া দিগঙ্গার নিকট চন্দ্রকেতু রাজার দেশে বাণিজ্য করিতে আসিত; এবং বেহুলার মান্দাসও সম্ভবতঃ এই পথে পূর্ব্বমুখে গিয়াছিল। নেতি ধোপানীর ঘাটে মনসা পূজার প্রথম প্রচার হয় বলিয়া উল্লেখ আছে। সাগর দ্বীপ হইতে পূর্ব্বমুখে যাইতে আমরা নেতি ধোপানীর নদী দেখিতে পাই। (রেনেলের ম্যাপ দেখ) কেহ কেহ বলেন ধুবড়াতেই নেতি ধোপানীর ঘাট ছিল।

খুলিয়া ছিল, এবং শাস্ত্রচর্চ্চা হইত। হুসেন শাহ সর্ব্বত্র শিক্ষার উৎসাহদাতা ছিলেন। বৈদ্য পণ্ডিতের টোলেও কাব্য ব্যাকরণ এবং বৈদ্যক শাস্ত্রের অধ্যাপনা হইত। ষোড়শ শতাব্দীর প্রথমভাগ হইতে ন্যায় স্মৃতি পড়িবার জন্য দলে দলে ছাত্র নবদ্বীপে যাইত। ইহা ব্যতীত সামান্য বাঙ্গালা পড়িবার জন্য পাঠশালা বা "চৌপাড়ি" ছিল ; এবং মুসলমানদিগের মধ্যে কাজী ও মৌলবীগণ স্বীয় স্বীয় বাড়ীতে পারসী ও আরবী পড়াইতেন। তাঁহারাও ভট্টাচার্য্য অধ্যাপকদিগের মত ছাত্রদিগের আহার ও বাসস্থান দিতেন। পাঠশালায় প'ড়োগণ "সিদ্ধিরস্তু" বলিয়া পাঠ আরম্ভ করিত, এবং নামতা, শতকিয়া, কড়াকিয়া, গণ্ডাবুড়ির হিসাব, কাঠাকালি, বিঘাকালি, মণকষা, প্রভৃতি মুখে মুখে অভ্যাস করিত। পাঠান-আমলের শেষভাগ হইতে মুসলমানেরা গুরুগিরিতে বিশেষ দক্ষ হইয়াছিলেন। তখন হিন্দুর বাড়ীতেও মুসলমান গুরু রাখিবার প্রথা আরম্ভ হইয়াছিল। বুড়ন পরগণা নিবাসী পীরালি মুসলমান গুরুমহাশয়গণ "বুড়নীর খাঁ" সাহেব নামে হিন্দুর পাঠশালায় শিক্ষকতা করিয়া ছাত্রবর্গের ভয়-ভক্তি আকর্ষণ করিতেন। কিন্তু হিন্দু অধ্যাপকেরা কখনও নিম্ন বা অপর জাতিকে সংস্কৃত শিখাইতেন না। পড়িবার পুঁথিপত্র সমস্তই তালপত্রে লিখিত হইত। ত্রয়োদশ শতাব্দীতে কাগজের প্রথম প্রচলন হয়। তখন এ দেশীয় লোকে অনেকে কাগজ প্রস্তুত করিতে শিখিয়াছিল। খুলনা জেলায় এখনও অনেক কাগজীদিগের বাড়ী আছে।

শিল্প—যশোহর-খুলনায় যথেষ্ট কার্পাস জন্মিত। তুলসী ও বিল্বের মত প্রত্যেক ব্রাহ্মণ-বাড়ীতে কার্পাসের নিশ্চিত ব্যবস্থা থাকিত। গৃহে গৃহে চরকা ছিল ; ব্রাহ্মণীগণ কার্পাসতুলা হইতে সূতা প্রস্তুত করিতে পারিতেন, এবং অতি সূক্ষ্ম সূত্রে নবগুণ উপবীত প্রস্তুত করিয়া যথেষ্ট শক্তিনৈপুণ্যের পরিচয় দিতেন। ভাল পৈতা তৈয়ার করা একটা বিশেষ প্রশংসার জিনিস ছিল। দরিদ্র গৃহস্থেরা সূতা প্রস্তুত করিত এবং তাঁতিবাড়ী লইয়া গিয়া সামান্য "বাণী" বা পারিশ্রমিক দিয়া উহা দ্বারা আবশ্যক কাপড় প্রস্তুত করিয়া আনিত। এ প্রদেশে কোন কোন স্থানে উৎকৃষ্ট সূক্ষ্মবস্ত্র প্রস্তুত হইত। কিন্তু বিদেশে যাওয়ার মত অধিক পরিমাণ বস্ত্র প্রস্তুত হইত কি না বলা যায় না। বাঁশের খণ্ড হইতে গৃহনির্ম্মাণের সরঞ্জাম প্রস্তুত করিতে লোকে যথেষ্ট সৌন্দর্য্যজ্ঞান ও শিল্পনৈপুণ্যের পরিচয় দিত। বাঁশের ছিঁচে বা কাচনীর বেড়ায়, বেতের বান্ধনে বড় কারুকার্য্য প্রকাশ করিত।

নানাবিধ জলজ গাছের ছাল বা "বেতী" হইতে মাদুর ও শীতলপাটী প্রস্তুত হইত ; নলের দড়মা, মলুয়াপাটী ও হোগলা চাঁচ ঘরের বেড়ায় লাগিত এবং অন্যান্য প্রয়োজনসিদ্ধিও করিত। বেতের ধামা, বাঁশের "বেতী" হইতে ডালা, কুলা, ঝাঁকা সংসারীর একান্ত আবশ্যক ছিল। জগন্নাথের রথে, ঠাকুরের দোলায়, কাঠের সিন্দুকে, কাঁঠালের কাঠের কার্য্যে কাষ্ঠশিল্পীর ক্ষমতা প্রকাশ পাইত। এ দেশীয় কামারেরা উৎকৃষ্ট খাণ্ডা, দাঁ, কোদালী, কুড়ালি, খন্তা, জাঁতি, বঁটী প্রভৃতি নিত্য ব্যবহার্য্য অস্ত্র প্রস্তুত করিতে অতুলনীয় ছিল। উৎকৃষ্ট "আঁটালি" বা মাঁচালি প্রস্তুত করিয়া ঘরের মধ্যে টাঙ্গাইয়া, উহাতে গৃহসজ্জা রাখিত ; স্ত্রীলোকেরা কাঁথা সেলাই ও "সিকা" প্রস্তুত করিয়া অন্য দেশকে পরাজয় করত যশোলাভ করিতেন। বিবাহাদি শুভকর্ম্ম উপলক্ষে "আই" গড়ান, পীড়ি, কুলা, ও সরা চিত্রিত করা প্রভৃতি কার্য্যে গ্রামে গ্রামে দুই একজন স্ত্রীলোক প্রভূত সম্মান ও পুরস্কার পাইতেন। নৈবেদ্য রচনা, শিবগড়ান ও আলিপনা দেওয়া গৃহশিল্প ছিল। উৎসবাদিতে স্ত্রীলোকেরা বহুজনে মিলিয়া উলুধ্বনি বা জোকার (জয়কার) দিতেন এবং কখনও সমস্বরে গান করিতেন বটে কিন্তু গানে বিশেষ দক্ষতা ছিল বলিয়া মনে হয় না। পুরুষেরা দেহতত্ত্ব ও "ভবানী-বিষয়" প্রভৃতি সম্বন্ধে গান করিতেন ; যাঁহারা দক্ষ তাঁহারা তানপুরারও সাহায্য লইতেন। রামকথা, কৃষ্ণকীর্ত্তন ও কালীকীর্ত্তন লইয়া পাঁচালি গান হইত, ইহাতে চামর ও মন্দিরার ব্যবহার ছিল। শেষভাগে হিন্দুর মধ্যে মনসার ভাসান ও মুসলমানের মধ্যে গাজীর গান প্রচলিত হইয়াছিল। চৈতন্যযুগে মৃদঙ্গ ও করতাল সহযোগে হরিনাম সংকীর্ত্তনে দেশ মাতাইয়া তুলিত। রাজা মুকুট রায়ের সময়ে তিনি পশ্চিমবঙ্গ হইতে কিন্নরজাতি আনিয়া তাহার রাজধানীর সন্নিকটে বসতি করান ; ইহারা নৃত্য-গীতে অতীব সুদক্ষ ছিলেন। মুকুট রায়ের পতনের পর ইহারা উলসী প্রভৃতি স্থানে গিয়া বাস করিয়াছিলেন। নদীমাতৃক দেশে অনেক লোক নৌকায় বাস করে ; তাহারা আত্মতৃপ্তির জন্য যে গান গাহিত, সেই "সারী" গান আবার পরের চিত্ত-বিনোদন করিত। যশোহর খুল্‌নার "সারী" গানের মত আর মিষ্ট জিনিস কিছু আছে কি না সন্দেহ। এ যুগে লোকে মৃত্তিকার দ্রব্যের উপর সুন্দর রঙ ফলাইয়া "মীনা" (enamel) বা এনামেল করিতে পারিত। হাঁড়ি কলসীর উপর এইরূপ মীনার কাজ হইত,

তাহার প্রত্যক্ষ প্রমাণ আমাদের কাছে আছে। খাঁজাহানের সমাধি-মন্দিরের মেজের উপর মীনা করা ইট দিয়া ঢাকা ছিল। উহাতে ঘরের ভিতর অতি সুন্দর দেখাইত।

সাংসারিক জীবন—মুসলমানের আক্রমণ বা অত্যাচার দ্বারা দেশের শান্তি যতই নষ্ট হউক, অধিবাসীরা মোটের উপর সুখী ছিল; কারণ খাদ্য দ্রব্য তখন সুলভ ছিল। পাঠান ও মোগলে বিশেষ পার্থক্য এই ছিল, যে পাঠানেরা এদেশে বাস করিতেন দেশের অর্থ দেশে রাখিতেন, তাহারা মোগলদিগের মত বাঙ্গালার অর্থ লইয়া দিল্লী আগ্রার সৌষ্ঠব বাড়াইতেন না। দেশের অর্থ দেশে থাকায় খাদ্য দ্রব্য সুলভ ছিল, পরিচ্ছদে বিলাসিতা ছিল না, প্রাচীন হিন্দুভাব পরিবর্ত্তিত হয় নাই; দুই চারি জন লোকে নূতন মুসলমানী ধরণ গ্রহণ করিলেও সাধারণতঃ দেশের অবস্থার আমূল পরিবর্ত্তন হয় নাই। খাদ্য দ্রব্যের মধ্যে "দুধ-মাছ" সস্তা ছিল, উহাই প্রধান খাদ্যোপকরণ। ধান চাউল অত্যন্ত সুলভ; "সকল ধান ২২ পাহারী" বলিয়া একটি কথা আছে, অর্থাৎ ধান এত সস্তা যে ধানের ভালমন্দ বিচার করিয়া দামের তারতম্য ছিল না। ব্রাহ্মণেরা অনেকে নিরামিষভোজী এবং প্রায় সকলেই পর্ব্বদিনে, কার্ত্তিক, মাঘ ও বৈশাখ মাসে মৎস্য খাইতেন না বলিয়া মৎস্যাশীর সংখ্যা কম ছিল। মৎস্য কিনিয়াও অতি কম লোকে খাইত; খাল বিল নদী পুষ্করিণীর সংখ্যাধিক্য বশতঃ মাছ ধরিবার বিশেষ সুবিধা ছিল। প্রতি গৃহে গরু পোষা হইত; গোপালন গার্হস্থ্য ধর্ম্মের প্রধান অঙ্গ; বিশেষতঃ গরু বিক্রয় করা এক-প্রকার নিষিদ্ধ ছিল। কারণ, মুসলমানেরা কিনিয়া লইয়া গোবধ করিতে পারে, ইহার আশঙ্কা ছিল। গোবধের জন্য হিন্দুরা মুসলমানের সহিত দাঙ্গা হাঙ্গামা করিতেন। ঘৃতই প্রধান খাদ্য ছিল; ঘৃত সংস্পর্শ ব্যতীত চাউল বা অন্ন শুদ্ধ হইত না, ঘৃতবিহীন আহার অতীব নিন্দনীয় ছিল। লোকে দুগ্ধ হইতে প্রস্তুত করিয়া দধি, ক্ষীর, নবনীত খাইত। দধি মাঙ্গলিক দ্রব্য ছিল, উহা ব্যতীত কোনও উৎসব বা নিমন্ত্রণ পূর্ণাঙ্গ হইত না। লোকে ছানা খাইত, চিনি খাইত, কিন্তু তখন সন্দেশ রসগোল্লা প্রভৃতির আস্বাদ জানিত না। মুসলমানেরা নিজেদের মত কোরমা, কোপ্তা, কাবাব প্রভৃতি খাইতেন; তাঁহাদের খাদ্যের মধ্যে মাংসই অধিক থাকিত।

অধিবাসিগণ একখানি ছোট ধুতি পরিত, উহা এখনকার ধুতি অপেক্ষা দৈর্ঘ্যপ্রস্থে অনেক কম। গামছা চিরসহচর ছিল। কোনস্থানে যাইতে হইলে ধুতির সহিত একখানি চাদর বা উড়ানি ব্যবহার করা হইত এবং অল্পলোকে চটী জুতা লইতেন। কিন্তু দূরপথে যাইবার সময় চটী জুতা হাতেই চলিত, গন্তব্য স্থানের নিকট গিয়া চটি পায়ে দেওয়া হইত। মোজাজুতার প্রচলন ছিল না; মুসলমানেরা নাগরী জুতার আমদানী করিয়াছিলেন। রৌদ্র-বৃষ্টির জন্য তালপত্রের ছত্র ব্যবহৃত হইত। একটি টাকার মধ্যে একজন সাধারণ ভদ্রলোকের পরিচ্ছদ হইত। চাদরটি কোচাইয়া কখনও কাঁধে ফেলা হইত এবং কখনও মাজায় বাঁধা হইত; শীতকালে ঐ চাদরের উপর শাল জামিয়াব গায়ে দেওয়া হইত। শাল, জামিয়াব ও বনাত ধনীদিগের শীতবস্ত্র ছিল; উহার একখানি কিনিলে ৩।৪ পুরুষ চলিত। গায়ে লাগিয়া ময়লা হইবার ভয়ে উহার নিম্নে একটি চাদর ব্যবহৃত হইত। সাধারণ লোকে দোপাট্টা গায়ে দিত, কিন্তু কোঁচার কাপড়ের মত কিছুতেই শীতবারণ হইত না। লোকে দেব-পিতৃকার্য্যে বা উৎসবে তসর, চেলি প্রভৃতি পট্টবস্ত্র ব্যবহার করিতেন। গুরুঠাকুরেরা শিষ্যবাড়ী যাইবার সময় পট্টবস্ত্রই পরিতেন; কেহ কেহ রক্তবস্ত্রই অধিক পছন্দ করিতেন। বালক-বালিকারা শীতকালে অঙ্গরাখা বা আঙ্গা এবং ছিটের দোপরদা দোলাই গায়ে দিত, গরিব সন্তানেরা পরিধানের ধুতিখানি ভাঁজ করিয়া গায়ে দিত; কাঁথাও শীতনিবারণের প্রধান উপায় ছিল। সধবা স্ত্রীলোকেরা লালপেড়ে শাড়ী পরিতেন, পাঠান-আমলে ডুরে কাপড় আসিয়াছিল কিন্তু পাছাপা'ড় হয় নাই। যশোহর-খুল্‌নার পূর্ব্বার্দ্ধের স্ত্রীলোকে দোবেড়া কাপড় পরিত, কুশদ্বীপে সে পদ্ধতি ছিল না। কাপড়ের আঁচল বা অন্য ভাঁজ করা কাপড় ব্যতীত স্ত্রীলোকের বিশেষ শীতবস্ত্র ছিল না। উষ্ণীষ না বাঁধিয়া কোন ধর্ম্মকার্য্য করা হইত না, ব্রাহ্মণেরা দূরবর্ত্তী স্থানে যাইবার সময়ও উষ্ণীষ বাঁধিতেন। অন্য জাতিও তাহার অনুকরণ করিত। মুসলমানেরা পাগড়ী বাঁধিতেন; তাঁহারা অনেক সময়ে পাগড়ী বদল করিয়া হিন্দুর সহিত বন্ধুত্ব স্থাপন করিতেন; এইরূপে "পাগড়ী বদল ভাই" হইত।

পাঠান রাজত্বকালে মুসলমানী কায়দা অনেক হিন্দু সমাজে প্রবেশ করিয়াছিল। ব্রাহ্মণেরাও দাড়ি রাখিতেন এবং কেহ কেহ বা ইজার পরিতেও আরম্ভ

করিয়াছিলেন। দুই একটি পারসী বয়েদ না জানিলে ভদ্র-মজলিসে পসার হইত না। কাহাকেও গালাগালি দিবার কালে পারসী ভাষায় গালি দিয়া বলদর্প দেখান হইত! দাঁতে মিশি ও চক্ষুতে সুরমা দেওয়া ক্রমে সংক্রামক হইতেছিল। দাড়ি রাখার পদ্ধতি ক্রমে এত বিস্তৃত হইতেছিল যে, মুসলমান হইতে পৃথক বলিয়া পরিচয় দিবার জন্য শ্মশ্রুধারীরা ব্রাহ্মণ হইলে টীকি, পৈতা ও তিলক, অন্য জাতিরা তুলসী বা রুদ্রাক্ষ মালা বা টীকি সাধারণের দৃষ্টিপথবর্ত্তী করিয়া রাখিতেন। বৈদ্যগণ কপালে তিলক, মস্তকে উষ্ণীষ ও স্কন্ধে বৈদ্যকগ্রন্থ লইয়া রোগীর বাড়ীতে যাইতেন। মোল্যাগণ এবং অন্য মুসলমানেরা নমাজ পড়িবার সময় কাছা দিতেন না; কিন্তু হিন্দুরা ইহা ভালবাসিতেন না। তাঁহারা মুসলমান-দিগকে "কাছাখোলা" বলিয়া ঠাট্টা করিতেন। অধ্যাপকগণ মুক্তকচ্ছ হইলে বিষয়-জ্ঞানবিহীন বলিয়া উপহসিত হইতেন।

এযুগে হুক্কায় তামাক খাওয়ার রীতি ছিল না। কিন্তু ব্রাহ্মণের মধ্যে নস্য অনবরত চলিত। নস্যহীন বা পৈতাহীন একই প্রকার অসম্ভব কথা হইয়া দাঁড়াইয়াছিল; বৈদ্যেরাও নস্যসেবী ছিলেন। এদেশীয় বৈদ্য কায়স্থ বা অন্য কোন ব্রাহ্মণেতর জাতির পৈতা ছিল না। মদ্যপায়ীর সংখ্যা কম ছিল, তবে হাটে বাজারে মদ্য বিক্রয় হইত। তথায় বেশ্যারা বাস করিত। গৃহস্থের ঘরে সতীলক্ষ্মীরা দেবতার মত পূজিত হইতেন। অনেক স্ত্রীলোক "সহমরণ" যাইতেন; বিধবারা হিন্দু-গৃহে বিশেষ শ্রদ্ধার পাত্র ছিলেন; দেব-সেবা ও অতিথি-সেবার ভার এবং সংসারের কর্ত্তৃত্ব দিয়া তাঁহাদিগকে সন্তুষ্ট ও কার্য্যনিরত রাখা হইত। ইঁহারা চুলকাটিয়া বিলাস-ভুষা পরিত্যাগ করিয়া কঠোর ব্রহ্মচর্য্য পালন করিতেন; তাঁহাদের অনেকেই রোগ হইলে ঔষধ খাইতেন না। সধবারা চুলে বেণী, লোটন প্রভৃতি নানাবিধ খোঁপা বাঁধিতেন; কঙ্কণ, বলয়, হার ও নথ পরিতেন; পাঠান-আমলে চুড়ী, পৈছা, ঝুমকা, গোট প্রভৃতি গহনারও প্রবর্ত্তন হইতেছিল। পুরুষেরাও লম্বা চুল রাখিতেন ও স্ত্রীলোকের মত বাঁধিয়া রাখিতেন। পাঠান-আমলে লাঠিয়ালেরা "বাবরী" (স্কন্ধ পর্য্যন্ত দোদুল্যমান) চুল রাখিত।

হাটে বাজারে রাজা বা জমিদারের লোক থাকিত; তাহারা রাজস্ব আদায় করিত; ওজনের বাটকারা পরীক্ষা করিত ও বিবাদ মিটাইত। চৌকিদারেরা পাহারা বা চৌকী দিত, সংবাদ লইয়া মণ্ডল বা পঞ্চায়েতের নিকট যাইত, এবং

তাহাদের আজ্ঞা প্রজাদিগকে জানাইত। গ্রামের মধ্যে নাপিত ক্ষুর, ভাড় ও দর্পণাদি লইয়া ক্ষৌরী করিয়া বেড়াইত, আবশ্যক মত অস্ত্র-চিকিৎসাও করিত, বরের সহিত দর্পণাদি লইয়া বিবাহবাড়ী যাইত। নাপিতই ছিল গ্রামের গল্প-গুজব ও গুপ্ত সংবাদের ভাণ্ডার, সে রামের কথা শ্যামকে বলিয়া বেশ আসর জমাইত এবং সময়ে সময়ে বিবাদ বাধাইয়া দিত। তহশীলের কার্য্য প্রায় কায়স্থ-দিগেরই একচেটিয়া ছিল; তাহারা হিসাব নিকাশে যেমন দক্ষ, শাসন দমনে তেমনি সমর্থ, পরের নিকট হইতে ছলে-বলে বা সদ্ভাবে পয়সা আদায় করিতেও তেমনি মজবুত। পুরোহিতেরা যেমন যজমানের সাতপুরুষের মৃত্যুতিথি ঠিক রাখিয়া সময় মত পিতৃকার্য্য করাইয়া আপন গণ্ডা বুঝিয়া লইতেন, তেমনই সময় অসময়ে সন্ধান লইয়া কায়মনোবাক্যে যজমানের বিপদ্ উদ্ধার করিয়া দিতেন। স্ত্রীলোকেরা চিড়া কুটিত, খই ভাজিত এবং ধান ভানিত। মুড়ি সে সময় ছিল না।

মধ্যবিত্ত গৃহস্থের ঘরে কাঠের সিন্দুকই প্রধান গৃহসজ্জা ছিল। উহার ভিতরে জিনিসপত্র থাকিত, রাত্রিতে উহার উপর শুইবার বিছানা পড়িত। ইহা হুড়কা ও প্রকাণ্ড কুলুপ দিয়া বন্ধ থাকিত। গরিব লোক ঘরের মধ্যস্থলে গর্ত্ত কাটিয়া তাহার ভিতর জিনিষপত্র রাখিয়া উপরে বিছানা পাতিয়া শুইত। চোরের ভয় কম ছিল না। সাধারণ লোকে ভাত খাইবার জন্য থালা অপেক্ষাও পাথরের পাত্র অধিক ব্যবহার করিত; পিত্তলের ঘটী ও গাড়ু, কাঁসার বাটী ও ফেরুয়া ব্যবহৃত হইত; মুসলমানেরা বদ্‌না ও আবখোরা প্রভৃতি চালাইয়াছিলেন। হিন্দুরা তাম্রনির্ম্মিত পূজার সাজ ব্যবহার করিতেন, কিন্তু তামার কোন পাত্র সাধারণ সাংসারিক কাজে লাগাইতেন না। মুসলমানেরা তামার বদ্‌না তাঁহাদের জাতীয় চিহ্নের মত করিয়া লইয়াছিলেন। যাঁহারা নূতন মুসলমান ধর্ম্ম লইতেন, তাঁহাদের বাড়ীর সম্মুখে একটি বদ্‌না টাঙ্গান থাকিলে লোকে প্রকৃত ব্যাপার বুঝিত। মুসলমানেরা বড় বড় তামার ডেক কালাই করিয়া ব্যবহার করিতেন; হিন্দুদের ছিল পিত্তলের হাঁড়ি এবং বহু কার্য্যে বহুভাবে ব্যবহৃত বহুগুণা বা বগুণা। হুসেন শাহের গৌড়ে ধনীরা স্বর্ণপাত্রে পান ভোজন করিবার প্রবাদ থাকিলেও তেমন ভাগ্য দীনা যশোহর-খুল্‌নার লোকের হইয়াছিল কি না সন্দেহ। কারণ, গ্রাম্য লোকের দিন স্বভাবজাত সুলভ দ্রব্যে সুখে চলিয়া যাইত বটে, কিন্তু

তাঁহারা বাহিরের অর্থ আনিয়া অনর্থক বিলাস-বিভ্রাটে সমৃদ্ধি বৃদ্ধি করিবার অবসর পাইতেন না। পরবর্ত্তী যুগে যখন বঙ্গের চক্ষু যশোরে নিপতিত হইয়াছিল, তখন যশোর গৌড়ের যশঃ হরণ করিয়াছিল বলিয়া প্রমাণ আছে। ভগবানের আশীর্ব্বাদে, আমরা দ্বিতীয় খণ্ডে সে যুগের কথা বলিব।

সমাপ্ত

# পরিশিষ্ট।

## (ক) সুন্দরবনের বিনষ্টনগরী নলদী (৮৪ পৃঃ)

সুন্দরবনের পাঁচটী বিনষ্ট সহরের মধ্যে নলদী ( Nolly ) একটী। বর্ত্তমান চব্বিশ পরগণার দক্ষিণাংশে নলুয়া নদীর তীরে যে নলুয়া নামক স্থান আছে, উহাকেই আমরা নলদী বলিয়া অনুমান করিয়াছি। ঠিক সেই স্থানটিই নলদী না হইতে পারে। কিন্তু উহার সন্নিকটে সুন্দর বনের সেই অংশে যে প্রাচীন সহর নলদী ছিল, তাহার সম্বন্ধে কিছু প্রমাণ আছে। ১৮৭০ খৃষ্টাব্দে খুলনার সুপণ্ডিত রেণী সাহেব ফরাসী পণ্ডিত কার্টামবার্ডের নিকট হইতে তিনখানি প্রাচীন মানচিত্রের প্রতিলিপি পাইয়াছিলেন। উহার মধ্যে সসন ( N. Sauson ) কর্ত্তৃক ১৬৫২ খৃষ্টাব্দে অঙ্কিত মানচিত্রখানি তিনি বাঙ্গালার বিনষ্ট নগরীর প্রাচীন বিবরণ দিবার জন্য ১৮৭২ খৃষ্টাব্দের "মুখার্জ্জির ম্যাগাজিন" নামক বিখ্যাত পত্রিকায় প্রকাশিত করেন। উক্ত ম্যাপে নলদীর অবস্থান রহিয়াছে। নলদীর উত্তরে বিস্তীর্ণ বূড়ন পরগণাও আছে। সুতরাং আমরা বলিতে পারি, ভাগীরথী ও মধুমতীর মোহানার মধ্যবর্ত্তী সুন্দরবনের কোনস্থানে বিস্তীর্ণ দ্বীপে নলদী নামক প্রাচীন সহর ছিল। প্রসিদ্ধ বাঙ্গলা সহরও যেমন অকস্মাৎ জলমধ্যে প্রোথিত হইয়াছিল, হয় ত নলদীর ভাগ্যেও তদ্রূপ হইয়াছে। এখানে সসনের ম্যাপের প্রতিলিপি প্রদত্ত হইল।




Taken from the chart of the EMPIRE of the GRAND MOGULS
by N. SAUSON, 1652.
Mookerjee's Magazine, New series, Vol. 1 P. 345.

# পরিশিষ্ট

## ( খ ) বংশাবলী ।

### শাণ্ডিল্য গোত্রীয় কর্ণসেনী দেববংশ

১ । সুরদেব ( কণ্টকদ্বীপ )

২ । দনুজারি

৩ । হরিদেব ( পাণ্ডু নগর )

৪ । নারায়ণ

পুরন্দর — ৫ । পুরুজিৎ

৬ । আদিত্য

৭ । দেবেন্দ্র — ক্ষিতীন্দ্র

৮ । মহেন্দ্র দেব ( ১৪১৪ — ১৭ )

৯ । দনুজমর্দ্দন দেব [ চন্দ্রদ্বীপ, রাজধানী কচুয়া ]

১০ । রমাবল্লভ দেব

১১ । কৃষ্ণবল্লভ দেব

১২ । হরিবল্লভ দেব

১৩ । জয়দেব

১৪ । কন্যা কমলা = বলভদ্র বসু

১৫ । পরমানন্দ রায় ।


১৫। পরমানন্দ রায়
১৬। জগদানন্দ রায়
১৭। কন্দর্পনারায়ণ রায় [ বারভুঞার অন্যতম, রাজধানী, মাধবপাশা। ]
১৮। রামচন্দ্র রায় [ প্রতাপাদিত্যের জামাতা ]
১৯। কীর্ত্তিনারায়ণ
১৯। বাসুদেব
২০। প্রতাপনারায়ণ
২১। প্রেমনারায়ণ
২২। বিমলা = গৌরীচরণ মিত্র মজুমদার
২৩। উদয়নারায়ণ
রাজনারায়ণ (প্রতাপপুর)
২৪। শিবনারায়ণ = দুর্গারাণী
লক্ষ্মীনারায়ণ
মৃত্যু ১৭৮০
২৫। জয়নারায়ণ
২৬। নৃসিংহনারায়ণ
২৭। বীরসিংহ নারায়ণ
২৭। দেবেন্দ্রনারায়ণ
২৮। যোগেন্দ্রনারায়ণ
২৮। উপেন্দ্রনারায়ণ
২৮। ভূপেন্দ্রনারায়ণ


শ্রীরূপসনাতনের বংশ-তালিকা।
সর্ব্বজ্ঞ জগদ্‌গুরু।
[ কর্ণাটদেশীয় রাজা ]
অনিরুদ্ধ দেব
রূপেশ্বর
কনিষ্ঠ কর্ত্তৃক তাড়িত হইয়া পৌরস্ত্য বা পূর্ব্বদেশে বাস করেন ]
হরিহর
[ জ্যেষ্ঠকে বিতাড়িত করিয়া কর্ণাটে রাজা হন ]
পদ্মনাভ
:টায়ার নিকটবর্ত্তী নৈহাটিতে বাস করেন ]
জগন্নাথ
নারায়ণ
মুরারি
মুকুন্দ
কুমার
[ ইনি বাকলা চন্দ্রদ্বীপে বাস করেন ]
অমর
"দবীর খাস"
সনাতন গোস্বামী
সন্তোষ
"সাকর মল্লিক"
শ্রীরূপ গোস্বামী
বল্লভ বা
অনুপম
ব গোস্বামী


গুড় বংশ।
১। দক্ষ
২। ধীর গুড়
৩। বিকর্ত্তন
৪। শারণ
৫। কুশধ্বজ
৬। শ্রীদত্ত
৭। ভবদত্ত ( বামন খাঁ )
৮। কার্ত্তিক পণ্ডিত
৯। রঘুপতি আচার্য্য ( কনকদণ্ডী )
১০। রমাপতি
কাশীপতি
গণপতি
১১। সর্ব্বানন্দ
জ্ঞানানন্দ
প্রেমানন্দ
অমৃতানন্দ সরস্বতী ( সন্ন্যাসী
১২। জয়কৃষ্ণ ব্রহ্মচারী
১৩। নাগরনাথ রায় ( দক্ষিণ ডিহি )
দক্ষিণানাথ রায় চৌধুরী ( দক্ষিণ ডিহি )
কামদেব (কামালউদ্দীন খাঁ চৌধুরী)
জয়দেব (জামালউদ্দীন খাঁ চৌধুরী)
রতিদেব
১৪। শুকদেব (প্রথম পীরআলি)


(১৪) শুকদেব।
(প্রথম পীরআলি)
শ্যামসুন্দর
কালাচাঁদ
১৫। গৌরীদাস
১৬। নরেন্দ্র দেব
মহেন্দ্র দেব
সায়ণাচার্য্য (দত্তক)
কাত্যায়ন
গঙ্গাধর
০
সায়ণাচার্য্য
১৭। শরণাচার্য্য
কৃষ্ণবল্লভ
১৮। রমাবল্লভ
(দক্ষিণডিহি)
হরিবল্লভ
(কুল্যা মহেশপুর)
১৯। বলভদ্র
২০। মনোহর শঙ্কর খাঁ চৌধুরী
("মুনকে মনোহর")


২০। মনোহর লস্কর খাঁ চৌধুরী
( মুন্‌কে মনোহর )
২১। উপানন্দ
২১। শুভেন্দ্র
২২। রামগোবিন্দ
রামচন্দ্র
২২। বিদ্যাধর
২২। মধুসূদন
ভবানীচরণ
রামানন্দ
( বুড়ুকারা )
২৩রামানন্দ
২৩রামগোপাল
২৩রামকৃষ্ণ
২৩রামদাস
২৩ জগদানন্দ (জগন্নাথপুর)
২৩ রূপারাম (মহাকাল)
২৩ দুর্গারাম (সেখহাটি)
অন্য চারিপুত্র
২৪। রামদুলাল
২৫। দেবীপ্রসাদ
২৬। রামমোহন
২৭। মহেন্দ্র ( ঘোপের ঘাট )
২৮। ইন্দুভূষণ
২৯। প্রফুল্ল
২৩। রামকান্ত
২৪। রামানন্দ
২৫। তারাচাঁদ
২৬। মহেশ
২৭। দীননাথ
পূর্ণানন্দ
সর্ব্বানন্দ
পরমানন্দ
দুর্গাপ্রসাদ
দ্বারকানাথ

## শ্রীলোকনাথ গোস্বামীর বংশ-পরিচয়।

বংশধারা :—

(১) শ্রীহর্ষ—শ্রীগর্ভ—শ্রীনিবাস—মেধাতিথি—আবর—শ্রীবিক্রম—কাঁক—বাঁধু—গুয়ী বা প্রাণেশ্বর—মাধবাচার্য্য—কোলাহল—(১২)উৎসাহ ও গরুড়

(১২) উৎসাহ মুখটি



# বর্ণানুক্রমিক সূচী

ট



ঠ



ড



ঢ



ত



দ



ধ



ন

ভ

# অধ্যাপক শ্রীসতীশচন্দ্র মিত্র প্রণীত
## কয়েকখানি গ্রন্থ

**১। যশোহর-খুলনার ইতিহাস ; প্রথম খণ্ড**

প্রাচীন যুগ হইতে পাঠান আমলের শেষ পর্য্যন্ত।

সংশোধিত ও পরিবর্দ্ধিত দ্বিতীয় সংস্করণ। বহু ছবি ও ম্যাপ সম্বলিত, মূল্য ৪৲ চারি টাকা, ডাকব্যয় স্বতন্ত্র।

**২। যশোহর-খুলনার ইতিহাস, দ্বিতীয় খণ্ড।**

মোগল ও ইংরাজ আমলের ইতিহাস। ৭২ খানি ছবি ও ৩ খানি ম্যাপ সহিত, ৯০০ পৃষ্ঠা, মূল্য ৬৲ টাকা, ডাকব্যয় স্বতন্ত্র।

প্রকাশক—গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স্

২০৩।১।১, কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্ কলিকাতা।

### বৈষ্ণব-গ্রন্থাবলী

**৩। হরিদাস ঠাকুর**

যবন হরিদাস ঠাকুরের জীবন চরিত। সচিত্র, মূল্য ১৲ টাকা

**৪। সপ্তগোস্বামী**

বৃন্দাবনবাসী শ্রীপাদ লোকনাথ, সনাতন, শ্রীরূপ, শ্রীজীব, গোপাল ভট্ট, রঘুনাথ ভট্ট ও রঘুনাথ দাস-গোস্বামী এই সপ্তগোস্বামীর অপূর্ব্ব জীবনবৃত্ত।

Recommended as a Text-book in Bengali for the Intermediate Examinations of the Calcutta University.

কয়েকখানি ছবি সম্বলিত, উত্তম বাঁধাই মূল্য ২৲ টাকা

**৫। ঈশান নাগর-প্রণীত শ্রীঅদ্বৈত প্রকাশ ;**

গ্রন্থকারের জীবনী, সমালোচনা ও বহুল টীকা-টিপ্পনীযুক্ত। মূল্য ১৲ টাকা

Selected as a Text-book in Bengali as Second Language for the B.A. Examination of the Calcutta University.

প্রকাশক—আশুতোষ লাইব্রেরী

৫, কলেজ স্কোয়ার, কলিকাতা।

৬। প্রতাপসিংহ (মিবারের মহারাণার জীবনবৃত্ত), সচিত্র।

অধ্যাপক শ্রীযুক্ত যদুনাথ সরকার (ভাইস্ চ্যান্সেলর, কলিকাতা বিশ্ববিদ্যালয়) কর্ত্তৃক লিখিত ভূমিকা সহিত। তৃতীয় সংস্করণ, সচিত্র, মূল্য ১৲ টাকা।

প্রকাশক—ষ্টুডেণ্টস্ লাইব্রেরী

৫৭।১, কলেজ ষ্ট্রীট্, কলিকাতা।

# যশোহর-খুল্‌নার ইতিহাস

## প্রথম খণ্ড

## SOME OPINIONS.

"The book is well got-up and cheap. The printing is clear subject to some misprints in the English. The illustrations are attractive and mostly good. The Notes display a wide range of reading and I can well believe that you have pretty nearly exhausted the authorities. What you say about king Pratapaditya is new to me and the new coins are remarkable."

**Dr. Vincent A. Smith.**

"It is evidently the result of much toil, physical and mental. It is my humble opinion that your book does you great credit and is an important addition to our knowledge of Jessore and Khulna and the Sunderbans. I like the 11th Chapter of the 1st part which describes your journeys through the Sunderbans and I admire the way in which you stand up for the beauty of the forest. Yours was an adventurous journey and you and your companions showed great courage and enterprise in threading through the jungle." **H. Beveridge.**

**Rai Bahadur Dinesh Chandra Sen** B. A. D. Litt, in *Patrika* Jan. 27, 1915,—"Mr. Mitra is one of those few Bengali researchers who while possessing an ardent love for his subject which inspires him with a truly self-sacrificing spirit in the cause of letters approaches facts with an open mind and is far from being a propagandist who sees them in the light of his own theories. * * * * * Works like these are destined to mark an epoch in the historical literature of our country."

**Prof. Jadu Nath Sarkar,** M. A., P. R. S. * * * * "The auther has brought to bear on his subject not only cheerful industry but also a knowledge of the sources and considerable facility of composition. He has consulted the best authorities, both books and men—and used the information thus

gleaned with intelligence and a fair degree of success. The book abounds in interesting facts. * * * The book is the product of much labour and expense. It contains much that is interesting to the general reader and several things of use to the historian of the Bengali thought and culture."

**Sir Deb Prasad Sarbadhikary** LLD., "You have spared no pains or trouble to collect and verify your facts to an extent almost unknown in these days of rapid and superficial work."

**Sir Gooroodas Banerjee,** KT., *Late Vice chancellor of the Calcutta University*—এই গ্রন্থখানি আপনার পাণ্ডিত্য, গবেষণা ও রচনা-নৈপুণ্যের পরিচয় দিতেছে।

**Dr. P. Chatterjee,** *Inspector of Schools*—It is a book which does credit to the writer. The book shows patient research and is full of information.

**Rai Rajendra Chandra Sastri Bahadur**—"এই পুস্তক প্রণয়নে আপনি যেরূপ সাহস, ধৈর্য্য ও গবেষণা প্রদর্শন এবং অর্থ ব্যয় স্বীকার করিয়াছেন, তাহা কেবল বঙ্গ-সাহিত্যিকের নহে, সাহিত্যিক মাত্রেরই স্পর্দ্ধার বিষয়। ইংরাজীতে বলিতে হইলে বলিতাম—your work would do credit to any scholar in the world."

**Babu Akshaya Kumar Maitra** B.L.C.I.E. **Rajshahye** :—'স্থানীয় বিবরণ সংগ্রহে আপনি যেরূপ যত্ন, চেষ্টা ও অক্লান্ত অধ্যাবসায়ের পরিচয় দান করিয়াছেন, তাহা আমাদের দেশের পক্ষে কেবল প্রশংসার্হই নহে, অনেক স্থানের অনেকের পক্ষে অনুকরণযোগ্য। যতগুলি এই শ্রেণীর গ্রন্থ বাহির হইয়াছে তন্মধ্যে আপনার গ্রন্থই সর্ব্বাপেক্ষা ভাল লাগিয়াছে।'

**Prof. Amulya Charan Vidyabhushan.** M. A. 'এ পর্য্যন্ত বাঙ্গালায় যতগুলি প্রাদেশিক ইতিহাস বাহির হইয়াছে তন্মধ্যে "যশোহর খুলনার ইতিহাস" শীর্ষস্থান অধিকার করিবার উপযোগী, সন্দেহ নাই' (মানসী)

**হিতবাদী**—"যশোহর খুলনার ইতিহাস বাঙ্গলার প্রকৃত ইতিহাসের পথ

প্রদর্শন করিতেছে। লেখকের উৎসাহ ও অধ্যবসায় ধন্য! বহুদিন উপাদান সংগ্রহে যত্ন করিয়া তিনি যে গ্রন্থ প্রচার করিয়াছেন, তাহা গ্রন্থকারকে অমরত্ব প্রদান করিবে, এই আমাদের বিশ্বাস। পুস্তকের ভাষা, ছাপা, কাগজ, বাঁধা প্রভৃতি সমস্তই প্রশংসা যোগ্য। ভাষা অতি বিশুদ্ধ এবং প্রসাদ-গুণ-বিশিষ্ট।"

**মালঞ্চ**—ভাষা অতি সুন্দর, প্রাঞ্জল, বিষয়েরই অনুরূপ একটি গভীর প্রশান্ত অখণ্ড ধারায় প্রবাহিত। ভবিষ্যতের ঐতিহাসিকগণ ইতিহাসের বহু উপকরণ ইহাতে পাইবেন।

**গৃহস্থ**—বাহিরের আবেষ্টন মানুষের অন্তঃপ্রকৃতি ও বাহ্যপ্রকৃতি—তাহার রীতিনীতি, ক্রিয়া কলাপ, আচার ব্যবহারের উপর কতখানি কায করে, তাহা যাঁহারা একটু চিন্তা করিয়াছেন, তাঁহারাই ধরিতে পারেন। সেই আবেষ্টনের বিবরণ দিয়া সতীশবাবু আমাদের দেশীয় ঐতিহাসিকদিগকে একটা সুন্দর পথ দেখাইয়াছেন।

**আর্য্যাবর্ত্ত**- যশোহরের ইতিহাস যে বাঙ্গালার ইতিহাসের অতি আবশ্যক অংশ, তাহাতে আর সন্দেহ নাই। সতীশবাবুর পুস্তক কেবল যশোহর-খুলনাবাসীর নহে, বঙ্গবাসী মাত্রেরই নিকট সমাদৃত হইবে।

**সঞ্জীবনী**—"এই গ্রন্থ বাঙ্গালা ভাষার গৌরব বৃদ্ধি করিবে। বাঙ্গালী যে স্বদেশের বৃত্তান্ত পরের মুখে শুনিয়া নয়, কিন্তু নিজের মস্তিষ্ক ও শক্তি-সামর্থ্য প্রয়োগ করিয়া সঙ্কলন করিতে আরম্ভ করিয়াছেন, তাহারই পরিচয় দান করিতেছে। গ্রন্থকার অনেক নূতন তত্ত্ব আবিষ্কার করিয়াছেন। তজ্জন্য বাঙ্গালী তাঁহার নিকট ঋণী থাকিবে।"

**খুলনাবাসী**—"সাধারণতঃ ইতিহাসের ভাষা যেরূপ কর্কশ ও নীরস দেখা যায়, আলোচ্য গ্রন্থের ভাষা সেরূপ নহে, পড়িবার সময় বোধ হয় যেন উপন্যাস পড়িতেছি। ইহার ভাষা প্রাঞ্জল, আবেগময়ী ও সরস, পড়িতে পড়িতে আরও পড়িতে ইচ্ছা হয়।"

**যশোহরপত্র**—"এই গ্রন্থ প্রত্যেক বঙ্গবাসীর আদরের সামগ্রী হওয়া উচিত। ইহাতে বহু অপূর্ব্ব-প্রকাশিত তথ্য ও গবেষণা স্থান পাইয়াছে—সে সকল বিষয় প্রত্যেক স্বদেশ প্রেমিকের জ্ঞানগোচর হওয়া আবশ্যক।

---

# যশোহর-খুলনার ইতিহাস

## দ্বিতীয় খণ্ড

## SOME OPINIONS.

*Sir P. C. Ray*—"The book is worth its weight in gold."

*Sir A. Choudhury*—"It reads like a romance."

*Henry Beveridge*—"Satis Chandra's book is very elaborate and is the result of much perseverence and enterprise. He seems to have studied nearly all available sources."

*Prof. Jadunath Sarkar* M. A., P. R. S., C. I. E.—"A Completer and more careful collection of the raw materials for the history of Jessore than what he has made, is inconceivable. The history of Jessore has been here written for all time. No students of the history of Bengal or of the Bengali race in future can afford to neglect it. The personality of Pratapaditya dominates this second volume of Mitra's history and his account of the life and death of the national hero is *the most complete and correct possible* in the existlng state of our knowledge ; it leaves 'miles behind it' all previous work on the subject. Mitra has given a *sober, scientific and documented but also full and attractive biography of Pratapaditya.* He has at the same time recorded and critically examined all the existing oral and literary traditions, so that these have been rescued from oblivion from all time to come. (*Modern Review,* March, 1923).

*Dr. Surendranath Sen* M. A., P. R. S., Ph. D.—"Mr. Mitra has rendered a distinct service to the Bengali Historical Literature. Although he deals with the history of Jessore and

Khulna, the volume under review is by no means of parochial interest. With uncommon industry Prof. Mitra has tapped all the available sources of information and brought together all that is known of Pratap and Sitaram. Prof. Mitra's work is *entirely free from patriotic bias, he has critically examined the evidence at his disposal with an unprejudiced mind.* We congratulate Prof. Mitra on his brilliant achievement and we are eagerly awaiting the third volume of his History." (*Calcutta Review*, September, 1923.)

*Amrita Bazar Patrika*—"The book is a unique contribution to the history of Bengal and we do not know how to pay our tribute of admiration to the author for the monumental patience and the sound judgment that he has evidently brought to bear upon his task. As materials for the future historian of Bengal. Professor Satis Chandra's contribution stands unrivalled till this day. Every Bengali who takes pride in his country and wishes to know something of her real history, though in part, should not fail to read these splendid works."

*Indian Daily News*—"Researches into the history of Jessore and Khulna, conducted during the past fifteen years by Professor Satis Chandra Mitra of the Daulatpore College, bring to light a marvellous combination of facts extricated from fiction, regarding the last two heroes of Bengal, Pratapaditya and Sitaram,—while his investigations into the geology, topography and geography of the Deltaic Bengal, notably the Sunderbans, enable us to locate with exact precision the sites where the many Bengali ports maintained the supremacy of

Jessore for a time in naval and military power over the enemies of Bengal. Professor Satis Chandra Mitra, whose knowledge of the social and economic history of Jessore and Khulna is well known and who is the author of many historical works, is eminently qualified to give any body for the mere asking, any historical fact about the raids and devastations by Mug and Portuguese pirates, together with various descriptions of armour and weapons and of vessels that executed peculiar manœuvres with which Bengali admirals were accustomed to conquer," ( 24-9-1923 )

*Mr. M. C. Ghosh M. A,. I. C. S.* Secretary, govt of Bengal—"The book is written in a fine style and the material has been selected with great care and inpartial investigation. The book is a valuable addition to the history of our countty."

**"বঙ্গবাসী" পত্র** ( ১৯শে শ্রাবণ, ১৩৩০ )—"যদি এরূপ তুলনায় কোনরূপ দোষ না ঘটে, তাহা হইলে মুক্তকণ্ঠে বলিব, বিশ বৎসর কঠোর পরিশ্রমের পর বিশ্ব-বিখ্যাত ঐতিহাসিক গিবন, রোমান সাম্রাজ্যের অধঃপতনের যে অতুলনীয় ইতিহাস লিখিয়া অক্ষয় কীর্ত্তি অর্জ্জন করিয়া গিয়াছেন,— **"যশোহর-খুল্‌নার ইতিহাস"**-লেখক শ্রীযুক্ত সতীশচন্দ্র মিত্র বি-এ মহাশয়ও বহু বৎসর কাল কঠোর পরিশ্রমপূর্ব্বক এই ইতিহাস সঙ্কলন ও প্রণয়ন করিয়া সেইরূপ অক্ষয় যশোলাভের অধিকারী হইয়াছেন। বস্তুতঃ যিনিই এই গ্রন্থের কিয়দংশ পাঠ করিবেন, তিনিই গ্রন্থকারের বিপুল পরিশ্রম এবং গভীর গবেষণার প্রস্ফুট পরিচয় পাইবেন। নামতঃ ইহা 'যশোহর-খুল্‌নার," ইতিহাস হইলেও, কার্য্যতঃ ইহা সমগ্র বঙ্গের নির্দ্দিষ্টকালখণ্ডব্যাপী ঐতিহাসিক, রাজনৈতিক ধর্ম্মনৈতিক এবং সামাজিক বিবরণ—ইহা নিঃসঙ্কোচে বলা যাইতে পারে। বিবরণ সন্নিবেশ প্রণালীও ইহাতে সুশৃঙ্খল এবং সুন্দর; ভাষাও মোলায়েম এবং মধুর। ( এই পুস্তকে ) অকপট স্বদেশ-ভক্ত অথচ স্বধর্ম্মনিষ্ঠ বহু কীর্ত্তিমান পুরুষ-পুঙ্গবের কীর্ত্তিকাহিনী পড়িতে পড়িতে জাড্যজীর্ণ প্রাণেও চৈতন্যের সঞ্চার এবং কর্ত্তব্যবুদ্ধি

অভ্যুদয় হইবে। **মাতৃভক্ত দেশ-জননীর সেবক মাত্রেরই এই পুস্তক সমাদরে পাঠ্য, আলোচ্য এবং চিন্তনীয়।"**

**"হিতবাদী" পত্র** (৩০শে, চৈত্র ১৩২৯)—"যেমন করিয়া দেশ-মাতার সেবা করিতে হয়, হৃদয়ের প্রবলোচ্ছ্বাসপূর্ণ অকপট ভক্তিতে একটি একটি করিয়া দুর্ব্বা, পুষ্প, অক্ষত বাছিয়া বাছিয়া গ্রন্থকার মাতৃপূজা ঠিক তেমনি করিয়া করিয়াছেন। **অক্লান্ত অনুসন্ধিৎসা, অনাবিল সত্যানুরক্তি ও অবিমিশ্র স্বদেশ হিতৈষণা মূর্ত্তিমতী হইয়া এই গ্রন্থে গ্রন্থকারের শুভ্র যশোপতাকা বহন করিতেছে।"**

**Rai Bahadur Dr. Dinesh Chandra Sen.** B. A.. D. Litt., the great writer of the History of Bengali Literature writes :—

"আপনার "যশোহর-খুলনার ইতিহাস" আমাদের ইতিহাস-সাহিত্যের গৌরব। ভারতবর্ষের ইতিহাস তো দূরের কথা, প্রাদেশিক বিবরণী সংগৃহীত না হইতে পারিলে, বঙ্গদেশের ইতিহাস রচনার কল্পনা সুদূরপরাহত থাকিবে। আপনি প্রাদেশিক ইতিহাস রচনার যে পথ দেখাইয়াছেন, তাহাই জাতীয় গৌরব প্রতিষ্ঠার প্রধান উপায়। জেলায় জেলায় আপনার মত কর্ম্মী, অক্লান্ত অধ্যবসায়শীল মনস্বী লেখক আমরা চাই। আমরা নিজেদের অতীত কথা না জানিলে, ভবিষ্যত গড়িতে পারিব না—পরদেশী ইতিহাসের ফাঁকা অভিনয় বঙ্গীয় রঙ্গমঞ্চে চলিতেছে, তাহার অধিকাংশই তাসের ঘর, একান্ত ভিত্তিহীন। জাতীয় জীবন হইতে বিচ্যুত হইয়া হৈ চৈ করিয়া আমরা কখনই জাতীয় জীবনের প্রকৃত আদর্শ গড়িতে পারিব না। আমরা বাহিরের সন্ধান করিয়া মরিতেছি, আপনি ঘরের সন্ধান দিয়াছেন। আমরা বাহিরে ঘুরিয়া পরানুসরণে ক্লান্ত হইয়া যখন বাড়ীতে প্রত্যাগমন করিব, তখন আপনি যে দীপ জ্বালাইয়া রাখিলেন, তাহাই আমাদিগকে পথ চিনাইয়া দিবে।"

**Lord Ronaldshay.** Ex-Coveruor of Bengal, President of the Royal Geographical Society and author of many learned books on India, writes in an autograph letter to the author :—

"I feel sure that a Volume, written as yours is, with devoted care from material checked by personal investigation over a long term of years must be an historical record of real value,"

"ভক্ত-প্রসঙ্গ" গ্রন্থাবলীর ১ম খণ্ড

## হরিদাস ঠাকুর

**শ্রীযুক্ত অচ্যুত চরণ চৌধুরী তত্ত্বনিধি**—"শ্রীহরিদাস ঠাকুরের পুণ্যচরিত পাঠে ধন্য হইলাম। কি প্রসঙ্গ সমাবেশ, কি তথ্য-নির্ণয়, সব বিষয়েই পূর্ব্ব প্রকাশিত শ্রীচরিতগুলি হইতে উৎকৃষ্ট, সে গুলিতে এমন সত্য-নির্দ্ধারণের পন্থা অনুসৃত হয় নাই। ফলতঃ কি ভক্ত, কি সংসাহিত্যানুরক্ত সকলের কাছেই এখানি আদৃত হইবে।"

মহামহোপাধ্যায় **শ্রীযুক্ত ফণিভূষণ তর্কবাগীশ**—"হরিদাস ঠাকুর পাইয়া পুনঃপুনঃ পাঠ করিতেছি এবং পদে পদে আপনার ভাষা, ভাব ও রচনা-রীতিতে মুগ্ধ হইয়া অপূর্ব্ব আনন্দ উপভোগ করিতেছি। আমি প্রথমতঃ বিশেষ ভাবে লক্ষ্য করিতেছি যে, আপনি এই পুস্তকে ভক্তি ও ভক্তের মহিমা পরিস্ফুট করিতে গিয়া সর্ব্বত্রই ভক্তের সেই ভাবে বিভোর হইয়া গিয়াছেন, নিজের বিশ্বাসের মধুময় ভাবের দ্বারা ঐ ভাবকে পদে পদে অপূর্ব্ব মধুর করিয়া ব্যক্ত করিয়াছেন। ভক্ত ব্যতীত আর কেহই এমন ভাবে ভক্তের ঐ ভাব পরিস্ফুট করিতে পারেন না।"

**শ্রীশ্রী"বিষ্ণুপ্রিয়া গৌরাঙ্গ" পত্রিকা**—"তিনি একজন ঐতিহাসিক ও প্রত্নতত্ত্ববিৎ পণ্ডিত হইলেও তাঁহার প্রাণটি ভক্তি-রসে আপ্লুত এবং ভক্তচরিতানুশীলনে তাঁহার পরম প্রীতিই লক্ষিত হইল।"

**আনন্দ বাজার পত্রিকা**—"সতীশ বাবু সমস্ত প্রাচীন ও প্রামাণিক গ্রন্থ ও নিজের সংগৃহীত বৃত্তান্তের উপর নির্ভর করিয়া হরিদাস ঠাকুরের যে

অমূল্য জীবনী লিখিয়াছেন, তাহা বাঙ্গালা সাহিত্যে চিরস্থায়ী হইয়া থাকিবে। ঐতিহাসিক হইলেও সতীশ বাবুর ভাষা ও রচনারীতি নীরস নহে, উপন্যাসের ন্যায় মনোরম। তারপর, মহাভক্তের জীবনী লিখিতে গিয়া তাহার লেখনী আপনা হইতেই শ্রদ্ধানত হইয়া পড়িয়াছে। সুতরাং সকল দিক দিয়াই এ গ্রন্থ অতি উপাদেয় ও সুপাঠ্য হইয়াছে।"

**ভারতবর্ষ**—"আমরা অতৃপ্ত হৃদয়ে একাধিক বার এই সুন্দর পুস্তকখানি পাঠ করিয়াছি, এবং সতীশ বাবুকে আশীর্ব্বাদ করিয়াছি। যে উন্নত ধর্ম্মপ্রণেতা থাকিলে হরিদাস ঠাকুরের ন্যায় মহামানবের পবিত্র জীবন কথা কীর্ত্তন করা যায় সতীশ বাবুতে তাহা আছে। হরিদাস ঠাকুরের অপূর্ব্ব জীবন কথা সকলেরই পাঠ করা কর্ত্তব্য।"

*Amritabazar Patrika*—"We are pleased to note that the style and diction of this book are chaste and elegant and the mode of delineation of character is just in keeping with the tone and tenor to be found in such original works as "Chaitanya Bhagabat" and "Chaitanya Charitamrita" on which the book is wholly based."

"ভক্ত-প্রসঙ্গ" গ্রন্থাবলীর ২য় খণ্ড

# সপ্তগোস্বামী

## কয়েকটি অভিমত

**শ্রীযুক্ত রসিক মোহন বিদ্যাভূষণ**—গ্রন্থ রচনার প্রধান উদ্দেশ্য, নিজে যাহা জীবনে সত্য বলিয়া উপলব্ধি করা যায়, পাঠকের হৃদয়ে সেই ভাব অঙ্কিত করিয়া তাহার হৃদ্বৃত্তিসমূহকে তদ্ভাবে বিভাবিত ও অনুপ্রাণিত করা। ভক্তজীবনী পাঠে অভক্তেরও হৃদয়ে যদি ভক্তি-ভাবের উদ্রেক হয়, তবে বুঝিতে হইবে গ্রন্থকারের উদ্দেশ্য সফল হইয়াছে। এই নিয়মের অনুসরণে বুঝিতে পারিতেছি

"সপ্ত গোস্বামী"-গ্রন্থকারের এই গ্রন্থবিরচন সম্ভবতঃ ফলপ্রসূ হইয়া অনেকেরই উপকার সাধন করিয়াছে। আমি নিজেই যখন এই গ্রন্থ পাঠ করিয়া ভক্তিময় জীবনের সৌন্দর্য্য মাধুর্য্য অনুভব করিতে সমর্থ হইয়াছি, তখন গুণগ্রাহী সদাশয় সহৃদয় পাঠকগণের হৃদয়ে যে এই গ্রন্থপাঠে নিরতিশয় আনন্দ ও ভগবদ্ভক্তির উদ্রেক হইয়াছে, তাহা নিঃসন্দেহ।

তিনি যে সপ্তগোস্বামীর চরিত এই গ্রন্থে সংগৃহীত করিয়াছেন, তৎসকল নানাবিধ গ্রন্থে নানারূপে বিকীর্ণ ছিল। বহুবিধ বৈষ্ণব গ্রন্থ অধ্যয়ন করিয়া এবং নানাবিধ ঐতিহাসিক তথ্য বহুস্থান হইতে যত্নপূর্ব্বক সংগ্রহ করিয়া, ধারাবদ্ধ সুপ্রণালীক্রমে গৌড়ীয় বৈষ্ণব ধর্ম্মের কীর্ত্তিস্তম্ভস্বরূপ সপ্তগোস্বামীর জীবন চরিত প্রণয়ন করিয়া পাঠকদিগের বিপুল অভাব নিরাকরণ করিয়াছেন। গ্রন্থকার ঐতিহাসিক পণ্ডিত বলিয়া সর্ব্বজনপ্রসিদ্ধ। ঐতিহাসিক প্রমাণ সংগ্রহণে এবং তৎপরীক্ষণে তিনি সিদ্ধহস্ত। কেবল তাহাই নহে; ইনি বঙ্গভাষার সুলেখক ও সুচিহ্নিত সাহিত্যিক। ইহার রচিত আরও অনেক বাঙ্গালা গ্রন্থ আছে। কিন্তু সর্ব্বোপরি ভক্তি-গ্রন্থ বিরচনের তিনি যে ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন, তাহার এই গ্রন্থ পাঠে ভক্তগণ তাহা সহজেই অনুভব করিতে পারিবেন। স্থানে স্থানে ভাষা এমন কবিজনসুলভ ভাবরসে সৌন্দর্য্যমাধুর্য্যময়ী হইয়াছে যে, পাঠকগণ পাঠান্তেও হৃদয়ের স্তরে স্তরে ইহার সরসমধুর সজীব ঝঙ্কার অনুভব করিয়া ভক্তিরসে নিমগ্ন হন। এই খানেই তাহার গ্রন্থ রচনার সাফল্য ও সার্থকতা। আমি এই গ্রন্থ পাঠ করিয়া বিমুগ্ধ হইয়াছি।"

**শ্রীযুক্ত ব্রজলাল শাস্ত্রী**—"শ্রীমান্ সতীশচন্দ্র মিত্রের "সপ্ত-গোস্বামী পাঠকরিয়া বিশেষ প্রীতিলাভ করিয়াছি। সতীশচন্দ্র বঙ্গীয় সাহিত্যে সুলেখক বলিয়া পরিচিত এবং ইতিপূর্ব্বে জন্মভূমির লুপ্ত গৌরবের সন্ধানও প্রকাশ করিতে বহু পরিশ্রম করিয়াছেন। তিনি সম্প্রতি ভক্তজীবনের অন্বেষণে প্রবৃত্ত হইয়া বৈষ্ণব গ্রন্থ হইতে কয়টি রত্ন উদ্ধার করিয়াছেন। বিষয়ের গৌরবে গ্রন্থখানি অতীব উপাদেয় হইয়াছে। এই উজ্জ্বল নক্ষত্রপুঞ্জ ভীষণ ধর্ম্ম বিপ্লবের সময়ে অনেক বিপন্ন পথিককে পথ প্রদর্শন করিয়াছিলেন। পথভ্রষ্ট আধুনিক জনগণের পক্ষে এইরূপ সংযম ও তপস্যার আদর্শ একান্ত আবশ্যক এবং সতীশচন্দ্র তাহা সংগ্রহ ও প্রকাশ করিয়া সমাজের প্রভূত কল্যাণ সাধন করিয়াছেন।"

**শ্রীবৃন্দাবনের মহান্তমহারাজ শ্রীশ্রীসন্তদাসজী**—"আদ্যন্ত পাঠ করিয়া পরমপ্রীতিলাভ করিয়াছি। এই সপ্তগোস্বামীর জীবন শ্রীমান্ মহাপ্রভুর চরিত্রের সহিত একত্র গ্রথিত আছে। আপনি যে তদনুরূপই এবং তদ্ভাবে ভাবিত হইয়া ইঁহাদের চরিত্র বর্ণনা করিয়াছেন, ইহাই প্রকৃষ্ট পদ্ধতি বলিয়া আমি বিবেচনা করি। বস্তুত যাঁহার চরিত্র বর্ণনা করা যায়, তাঁহার সহিত গ্রন্থকারের সহানুভূতি সম্পূর্ণ রূপে না থাকিলে তাঁহার চরিত্রের যথার্থ ভাব সকল গ্রহণ করিতে সমর্থ হন না, ইহাই সচরাচর দৃষ্ট হইয়া থাকে। আমি আপনার গ্রন্থ পাঠ করিয়া উপকৃত ও কৃতার্থ হইলাম। আপনি আমার আশীর্ব্বাদ জানিবেন। এইরূপ গ্রন্থ আরও রচনা করিয়া নব্যবাঙ্গালীদিগকে ত্যাগের পথে উৎসাহিত করুন।"

**শ্রীযুক্ত অচ্যুতচরণ চৌধুরি তত্ত্বনিধি**—"একদিন আপনার "সপ্তগোস্বামী" দেখিতে দেখিতে আর ছাড়িতে পারিলাম না, সম্পূর্ণ গ্রন্থই পাঠ করিয়া ফেলিলাম, গ্রন্থের রচনা মাধুর্য্য এতই। ভাষা উপন্যাসের ন্যায়, ভাব সুধার ন্যায়, কাজেই পাঠকের অমৃত পান করা হয়। গ্রন্থের অক্ষরে অক্ষরে খোলা প্রাণের পবিত্র ভক্তিস্রোত মাখা রহিয়াছে। তাহা তৎক্ষণাৎ পাঠকের প্রাণ স্পর্শ করে। শ্রীগ্রন্থ যে ভাবরসে সুসমৃদ্ধ, তার প্রমাণ তাহা পাঠকের চিত্তে সংক্রামিত হয়। আপনার লেখনী ধন্য। কঠোর ঐতিহাসিকতার প্রতি তীব্র দৃষ্টি রাখিয়া ঈদৃশ ভাবের নেশায় বিভোর হইতে পারে অল্প লোকেই, আপনি তাহাতে সিদ্ধ হস্ত।"

**ভারতবর্ষ**—"ঐতিহাসিক সতীশ চন্দ্রের অন্তরের অন্তঃপুরে যে ভাব-লহরী, যে রস-মাধুর্য্য দিনে দিনে বর্দ্ধিত হইতে ছিল, ইহা তাহারই বহিঃপ্রকাশ। গ্রন্থখানি সম্বন্ধে এই বলিলেই যথেষ্ট হইবে যে, ইহা বাঙ্গালা সাহিত্যের একখানি অমূল্য রত্ন। ইহার প্রতিপৃষ্ঠায় গ্রন্থকারের প্রেম ও ভক্তি প্রবাহিত হইয়াছে।"

প্রাপ্তিস্থান—গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স্
২০৩।১।১, কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্, কলিকাতা

সংকল্প অপূর্ণ থাকিয়া যাইবারই সম্ভব, কারণ বয়সাধিক্যে শরীর ক্রমেই অবসন্ন হইতেছে, অকর্ম্মণ্য হওয়া বিচিত্র নহে। নূতনকোন উদ্যমশীল স্থানীয় লেখক কার্য্য-ক্ষেত্রে অবতীর্ণ হইলে, আমি সংকল্প হইতে অবসর গ্রহণ করিতে পারিতাম। কিন্তু তাহার কোন সূচনা দেখিতেছি না। আমাকে ব্রতী হইতে হইলে প্রথমেই সুধীবর্গের অভিমত হইতে আমাকে বুঝিয়া লইতে হইবে, এই পরিশিষ্ট খণ্ডের আবশ্যকতা তাঁহারা বোধ করেন কি না ; দ্বিতীয়তঃ আমার মত দরিদ্রের পক্ষে এই পুস্তক নিজব্যয়ে প্রকাশিত করিবার সামর্থ্য যখন একেবারেই নাই, তখন ব্যয় নির্ব্বাহের ব্যবস্থা কি? আমার কথা আমি অকপট ভাবে বলিলাম ; আমার দেশ বাসীর কোন কথা থাকিলে, তাহা শুনিবার জন্য উৎকর্ণ হইয়া থাকিব।

এই দ্বিতীয় সংস্করণ আমূল পরিশোধিত ও কিছু পরিবর্দ্ধিত হইয়া প্রকাশিত হইল। প্রথম প্রকাশের পর হইতে বহুজনের পত্রে ও প্রবন্ধে যে সকল মতের প্রত্যাহার করিবার জন্য আলোচনা হইয়াছে, আমি বিশেষ সতর্কতার সহিত নূতন প্রমাণগুলি বিচার করিয়া এই সংস্করণে কোন কোন স্থলে সানন্দে নিজমতের পরিবর্ত্তন করিয়াছি। মত থাকিলেই পরিবর্ত্তিত হইতে পারে, ইহা সত্য কথা। পূর্ব্বমত পরিহারের জন্য আমি কিছুমাত্র ক্ষুব্ধ বা অপ্রতিভ হই নাই। বর্ত্তমান সময়ে জাতিতত্ত্বের বহুল তর্ক উপস্থিত হইয়াছে, কোন কোন পক্ষের নিরপেক্ষতার অভাবে সমস্যার সমাধানের সময় আসে নাই। আমার পুস্তকের কোন কোন মতের জন্য বহু প্রতিবাদ ও তীব্র সমালোচনা হইয়াছে। আমি তাহাতে বিচলিত হই নাই। তবে যে স্থলে প্রমাণবলে নিজের ভ্রান্তি বুঝিতে পারিয়াছি, সেখানে পরাজয় স্বীকার করিয়া পূর্ব্বমত প্রত্যাহার কর্ত্তব্যবোধেই করিয়াছি।* অজ্ঞান কৃত ভ্রম ক্ষমার্হ ; যখনই কেহ ভুল প্রদর্শন করিয়া দিবেন, আমি বিচার করিয়া নতমস্তকে তাহা গ্রহণ করিবার জন্য প্রস্তুত থাকিব। কোন ব্যক্তি বা জাতি বিশেষের প্রতি কোন প্রকার বিদ্বেষ বা পূর্ব্ব সংস্কার লইয়া এ পুস্তক লিখিত হয় নাই। আমি লোকমুখে বা সংবাদপত্রে যে সকল নূতন তথ্য জানিয়া সত্য নির্ণয় করিতে পারিয়াছি, তাহা এই সংস্করণে প্রকাশিত হইতেছে। ঈশ্বরীপুরের গঙ্গামূর্ত্তি, সেখহাটির ভুবনেশ্বরী, যশোহরের নবাবিষ্কৃত বিষ্ণুমূর্ত্তি,

* দৃষ্টান্ত স্থল স্বরূপ ১৭৩, ২২৪-৫, ২৬৪-৬, ২৬৮ পৃষ্ঠা দেখিবেন।

শ্রীরূপসনাতনের জন্মস্থান ও শ্রীরূপকর্তৃক প্রেমভাগের সম্পত্তি বিতরণ, হরিদাসের শিক্ষালাভ ও ভ্রমণ-ক্রম এবং খাঁ জাহানের আরও কিছু কিছু কীর্ত্তি চিহ্ন, যাহা কিছু নূতন পাইয়াছি, যথাস্থানে তাহার সদ্ব্যবহার করিয়াছি। জঙ্গলা ভাষার শব্দের তালিকাও আর কিছু বাড়িয়াছে। পূর্ব্ববার আমি জানিতাম না যে, শ্রীবৃন্দাবনের প্রসিদ্ধ লোকনাথ গোস্বামী যশোহরের অন্তর্গত তালখড়ির ভট্টাচার্য্য বংশীয়, এবার তাহার সংক্ষিপ্ত পিতৃপরিচয় ও জীবনী দিবার জন্য একটি পৃথক্ পরিচ্ছেদ লিখিয়াছি।

প্রথমবার এই পুস্তক প্রকাশিত হইবার সময়েই ইয়োরোপীয় মহাসমর উপস্থিত হয়। তজ্জন্য কাগজ, কালী বা পুস্তক বাঁধাইবার উপকরণের অত্যধিক মূল্যবৃদ্ধি হয়। এজন্য এই খণ্ডের বিজ্ঞাপিত মূল্য ৩৲ তিন টাকা স্থলে পরে মূল্যবৃদ্ধি করিয়া ৪৲ চারি টাকা করা হয়। এবার পুস্তকের আকার মোটের উপর ৫।৬ ফর্ম্মা বাড়িলেও মূল্য ৪৲ চারি টাকাই রহিল। পুস্তকের আকার, কাগজ, বহুসংখ্যক ছবি, কয়েকখানি ম্যাপ, বাঁধাই, বিজ্ঞাপন ও প্রকাশকের চতুর্থাংশ কমিশন প্রভৃতি ব্যয় ধরিলে এই মূল্য অধিক বলিয়া বোধ হইবে না। বিলাতে এই [illegible] এই আকারের পুস্তকের দাম সচরাচর ইহার দ্বিগুণ হইয়া থাকে। সকলে পুস্তক কিনিয়া পড়েন না, কেহ কেহ কিনিতে পারেন না, তাহা সত্য কথা। আমি গরিবের কথা বলিতেছি না; তবে যাঁহারা স্বচ্ছন্দে এই পুস্তকের মূল্য ব্যয় করিতে কিছুমাত্র ক্লেশ বোধ করেন না, এমন যাঁহারা অন্ততঃ যশোহর-খুলনার অধিবাসী, তাঁহারাই মাত্র যদি পুস্তক কিনিয়া নিজেরা পড়েন ও অন্যকে পড়ান, তাহা হইলেও গ্রামে গ্রামে অন্ততঃ ২।১ খানি পুস্তক থাকিবার এবং গরিব পাঠকের পক্ষে পুস্তক পড়িয়া দেশের কথা ভাবিবার সুযোগ হইত। কিন্তু দুঃখের বিষয়, অনেকে পুস্তক না পড়িয়াই সহানুভূতি প্রকাশ করেন বা সমালোচনা করেন, সম্পন্ন বন্ধুবর্গ বা দশজনের চেষ্টা বলে পুষ্ট গ্রাম্য লাইব্রেরীতে উপহার স্বরূপ পুস্তক পাইবার প্রত্যাশা করেন। আমি যতদূর জানিয়াছি, খুলনা অপেক্ষা যশোহরে, যশোহর-খুলনা অপেক্ষা অন্য কোন কোন জেলায় এই পুস্তক অধিকতর সংখ্যায় বিক্রীত হইয়াছে; সুধীবর্গ ইহার কারণ অনুসন্ধান করিবেন।

স্যর প্রফুল্লচন্দ্র রায়ের জ্যেষ্ঠমধ্যম ভ্রাতা রায় সাহেব নলিনী কান্ত রায় চৌধুরীর কথা আমার সুন্দরবন-কাহিনীর সঙ্গে ওতপ্রোত ভাবে বিজড়িত। তিনি আমার

সুন্দরবন ভ্রমণের প্রধান সহায় ও সহযাত্রী ছিলেন। তাঁহার অভিজ্ঞতা, গ্রন্থলব্ধ জ্ঞান, সূক্ষ্মানুসন্ধান ও অনেক তথ্যের সমাধান এমন ভাবে আমাকে চমকিত ও উৎসাহিত করিয়াছিল যে, তাঁহার সাহায্য ব্যতীত আমার পুস্তক জন্মলাভ করিত কিনা সন্দেহ। আমাদের ভ্রমণকালে তাঁহার জ্যেষ্ঠপুত্র যামিনীকান্ত আমাদের সহচর হইতেন। এই দিব্যচরিত্র যুবক কোন পরীক্ষায় পাশ না হইলেও বেশ সুশিক্ষিত, দেশভক্ত ও সেবাব্রত ছিলেন। খুল্লতাতের মত তিনি অকৃতদার ও বিলাসবর্জ্জিত। খুল্লতাত জগদ্বিখ্যাত রাসায়নিক, পিতা দেশ বিখ্যাত শিকারী, এবং তিনি ছিলেন সর্পের শিকারী ও বিষধর সর্পদংশনের অত্যদ্ভুত চিকিৎসক। সে কথা পুস্তকে আছে (১১০ পৃঃ)। সর্পের চিকিৎসক সর্পদংশনেই জীবন লীলা সাঙ্গ করেন ইহা প্রবাদ, কিন্তু যামিনীবাবুর বেলায় তাহা বর্ণে বর্ণে খাটিয়াছে। গত ১৩২৭ সালের আষাঢ় মাসে তাঁহার অকাল মৃত্যু হয়। তাঁহার পিতা রায়সাহেব পূর্ব্ব হইতে হৃদ্‌রোগে ভুগিতে ছিলেন; জ্যেষ্ঠপুত্রের মৃত্যুর পর তিনি ৩ বৎসর মাত্র জীবিত ছিলেন। (১১৩ পৃঃ) এই পিতাপুত্রের অন্তর্ধানে আমি শোকে মুহ্যমান হইয়াছি; অনেক সময়ে কৃতজ্ঞ হৃদয়ে তাঁহাদের কথা ভাবিয়া শ্রদ্ধাঞ্জলি অর্পণ করি। একটা বিশেষ ক্ষতি এই হইয়াছে যে, আমি যেভাবে সুন্দরবনে ভ্রমণ করিবার সুযোগ পাইয়াছিলাম, অন্যের ত দূরের কথা, আমারও সে সুযোগ আর হইবে না, নূতন তথ্যাবিষ্কারের পক্ষেও বিষম ক্ষতি হইবে। আমার কার্য্যের সহায়ক বলিয়া আমার আর যে সকল বিশিষ্ট ব্যক্তির নামোল্লেখ পূর্ব্ববার করিয়া ছিলাম, তন্মধ্যে কয়েক বৎসর হইল আর একজন পরলোক গমন করিয়াছেন, তিনি বনগ্রাম স্কুলের ভূতপূর্ব্ব হেডমাষ্টার ৺চারুচন্দ্র মুখোপাধ্যায়। তিনি অপটু দেহ লইয়াও প্রাদেশিক ঐতিহাসিক অনুসন্ধানে সুনিপুণ ও সূক্ষ্মদর্শী ছিলেন। অন্যের পরলোক গমনের সংবাদ হয়ত আর আমাকে না দিতে হইতেও পারে। তবে একটা বড় সাধ আছে, যে ভাবে এই প্রথম খণ্ডের দ্বিতীয় সংস্করণ আমার জীবদ্দশায় প্রকাশিত হওয়ায় আমি নিজ মত পুনর্বিচার করিবার অবসর পাইলাম, সেই ভাবে দ্বিতীয় খণ্ডখানিরও আর একবার সংস্কার করিয়া যাইতে পারিলে পরম তৃপ্তিলাভ করিতাম। কারণ বারংবার সংস্কারই ঐতিহাসিক গ্রন্থের পুষ্টিকর ঔষধ। শ্রীভগবান জানেন, তাহা হইবে কি না।

পূর্ব্ববার অনেক মুদ্রাকর ভ্রম ছিল, এবার সতর্ক হইলেও কিছু কিছু যে না থাকিল, তাহা নহে। মফস্বলে বসিয়া প্রুফ দেখিলে এবং মুদ্রণারম্ভের পূর্ব্বে একবার দেখিয়া শেষ অর্ডার না দিলে, ভ্রম থাকিয়াই যায়। তবুও এ সংস্করণে ভ্রম যাহা আছে, তাহা খুব কম, ইহাই সুখের বিষয়।

দৌলতপুর কলেজ<br>১লা বৈশাখ, ১৩৩৫ } শ্রীসতীশচন্দ্র মিত্র

